একটানা একদিকে ছুটে চলেছিল কদাচিৎ তার ব্যত্যয় হোয়ে তিনি তাঁর পূর্ব্ব জীবনে উপনিষদের সংস্কারের দিক দিয়ে সংসারকে বুঝতে চেষ্টা কোরেছেন। একটি কবিতায় তিনি বলছেন যে, তিনি চলেছেন সেই নামহীন সর্ব্ববিশেষণহীন মহাসত্তার মধ্যে। তাঁর ক্ষুদ্র চৈতন্য পরিপূর্ণ চৈতন্যের সাগর সংগমে মিলিত হবে; তখন এই বাহ্য আবরণের কি গতি হবে। সে কি কালস্রোতের রূপান্তরে ভেসে বেড়াবে—তার খবর তিনি জানেন না—

"বার বার মনে মনে বলিতেছি, আমি চলিলাম
যেথা নাই নাম,
যেখানে পেয়েছে লয়
সকল বিশেষ পরিচয়,
নাই আর আছে
এক হোয়ে যেথা মিশিয়াছে।
যেখানে অখণ্ড দিন
আলোহীন অন্ধকারহীন।
আমার আমির ধারা মিলে যেথা যাবে ক্রমে ক্রমে
পরিপূর্ণ চৈতন্যের সাগর সংগমে।
এই বাহ্য আবরণ জানি নাতো শেষে
নানারূপে রূপান্তরে কালস্রোতে বেড়াবে কি ভেসে।
আপন স্বাতন্ত্র্য হতে নিঃসক্ত দেখিব তারে আমি
বাহিরে বহুর সাথে জড়িত অজানা তীর্থগামী।"

আবার আর একটি কবিতায় তিনি বলছেন—

"কালের প্রবল আবর্ত্তে প্রতিহত
ফেনপুঞ্জের মতো,
আলোকে আঁধারে রঞ্জিত এই মায়া,
অদেহ ধরিল কায়া।

সত্তা আমার জানি না সে কোথা হতে
হোলো উত্থিত নিত্য-ধাবিত স্রোতে।
সহসা অভাবনীয়
অদৃশ্য এক আরম্ভ মাঝে কেন্দ্র রচিল স্বীয়।
বিশ্ব সত্তা মাঝখানে দিল উঁকি,
এ কৌতুকের পশ্চাতে আছে জানি না কে কৌতুকী।"

আবার একটী কবিতায় বলছেন যে, তাঁর চেতনার মধ্যে আদি সৃষ্টির বাণী ঝঙ্কৃত হোয়ে চলেছে। তার কি উদ্দেশ্য তা আমাদের অজ্ঞাত। কোনো সময় বা সেই শক্তি প্রকাশের মধ্য দিয়ে আপনাব পরিচয় দেয়, কোনো সময় বা বাধারূপে সেই প্রকাশকে করে ব্যাহত। কোনো সময় সেই অজ্ঞাত অথবা দুর্লক্ষ্য যিনি তাঁর প্রতিচ্ছায়া আমাদেব চেতনায় প্রকাশিত হোয়ে ওঠে। কোনো সময় বা বাধায় তা হয় বিড়ম্বিত। গতিভঙ্গের ভঙ্গীতে যা প্রকাশ হোয়েছিল তা যায় ঢেকে—

"মোর চেতনায়
আদি সমুদ্রের ভাষা ওঙ্কারিয়া যায় ;
অর্থ তার নাহি জানি
আমি সেই বাণী।
শুধু ছল ছল কল কল,

*    *    *    *

স্তব্ধ মৌনী অচলের বহিয়া ইশারা
নিরন্তর স্রোতোধারা
অজানা সম্মুখে ধায়, কোথা তার শেষ
কে জানে উদ্দেশ।
আলো ছায়া ক্ষণে ক্ষণে দিয়ে যায়
ফিরে ফিরে স্পর্শের পর্য্যায়।

কভু দূরে কখনো নিকটে
প্রবাহের পটে
মহাকাল দুই রূপ ধরে
পরে পরে
কালো আর সাদা।
কেবলি দক্ষিণে বামে প্রকাশ ও প্রকাশের বাধা
অধরার প্রতিবিম্ব গতিভঙ্গে যায় এঁকে বেঁকে
গতিভঙ্গে যায় ঢেকে ঢেকে ॥"

# সেঁজুতি

ভাদ্র, ১৩৪৫

জীবনের ভগ্নস্তূপের মধ্যে যেটুকু অমর, অরূপ, যেটুকু চিরদিনের সত্য তাকেই ফুটিয়ে তোলবার চেষ্টা এই সেঁজুতিতেই করা হয়েছে। প্রথমে "জন্মদিনে" কবিতাটিতে, কবি স্মরণ কোরেছেন প্রাচীন অতীতকে যেখানে পাওয়া যায় অরূপ প্রাণের জন্মভূমি। কবি বলছেন যে এই জীবনযাত্রা বহন কোরতে কোরতে অনেক তৃষ্ণা, অনেক ক্ষুধা, অনেক স্থূল ভিক্ষামুষ্টির আসক্তিতে নিজেকে পূর্ণ কোরেছেন, কিন্তু তথাপি তিনি জানেন যে সমস্ত প্রয়োজনের অতিরিক্ত একটি মানুষ তাঁর মধ্যে রয়েছে যার মর্য্যাদা কেউ ক্ষুণ্ণ কোরতে পারে না। সেই যে আনন্দস্বরূপ অন্তরে রয়েছেন তাঁরই ভালবাসা কবির মধ্য দিয়ে সমস্ত প্রকৃতিতে সঞ্চারিত হয়েছে এবং ভাষায় ও ছন্দে তাকে অমৃত করে রাখতে তিনি চেষ্টা করেছেন। সেই অন্তরস্থ মানুষের মধ্যে সন্ধান পাওয়া গেছে অমৃতের, এই জীবন যখন শেষ হবে তখন হয়ত দূর যাত্রাপথে সেই চরম মানুষটির যথার্থ অর্থ প্রকাশিত

হবে। মানুষ যখন নিরাসক্ত হোয়ে নির্লোভ হয়ে পৃথিবীর সম্মুখে দাঁড়ায় তখনি সে এই প্রকৃতির যথার্থ অর্থ, লোভ ও লোলুপতা, হিংসা ও দ্বেষ মানুষের মধ্যে এনে দেয় কেবল ধ্বংসের ইতিহাস—

"প্রাচীন অতীত, তুমি
নামাও তোমার অর্ঘ্য; অরূপ প্রাণের জন্মভূমি
উদয়শিখরে তার দেখো আদিজ্যোতি। করো মোরে
আশীর্ব্বাদ, মিলাইয়া যাক তৃষ্ণাতপ্ত দিগন্তরে
মায়াবিনী মরীচিকা। ভরেছিনু আসক্তির ডালি
কাঙালের মতো, অশুচি সঞ্চয়-পাত্র করো খালি,
ভিক্ষামুষ্টি ধূলায় ফিরায়ে লও, যাত্রাতরী বেয়ে
পিছু ফিরে আর্ত্তচক্ষে যেন নাহি দেখি চেয়ে চেয়ে
জীবন-ভোজের শেষ উচ্ছিষ্টের পানে।"

যাবার মুখে কবিতাটিতে কবি বলেছেন যে অসীম আকাশে অসীম কালের বুকে যে প্রাণের কাঁপন অনাদিকাল নৃত্য কোরছে তারি আভাস পাওয়া যায় প্রকৃতির বিচিত্র সৌন্দর্য্যের মধ্যে, তার অর্থ মৃত্যুর সীমা ছাড়িয়ে যায়। সে সত্যেরই ছবি। সেই সত্যই চিরন্তন আমি হোয়ে আমার মধ্যে প্রকাশ পায়, সেই আমিই যথার্থ কবি। এই জীবনে আর যা কিছু আসে তাই মৃত্যুতে যায় ঠেকে, মৃত্যুতেই তার লয়, সেগুলির লয় হোলেও যে নিষ্কারণ মানুষটি গানে ও শিল্পের মধ্য দিয়ে অসীমের ইসারা আমাদের মনের কাছে পৌঁছে দেয় সেই মানুষটি বিশ্বপ্রাণেরই একটি সত্য স্বরূপ—

"যাক্ এ জীবন,
যাক্ নিয়ে যাহা টুটে যায়, যাহা
ছুটে যায়, যাহা
ধূলি হয়ে লোটে ধূলি' পরে, চোরা

মৃত্যুই যার অন্তরে, যাহা
রেখে যায় শুধু ফাঁক।
যাক্ এ জীবন পুঞ্জিত তার জঞ্জাল নিয়ে যাক্।
টুকরো যা থাকে ভাঙা পেয়ালার,
ফুটো সেতারের স্বরহারা তার,
শিখা-নিবে-যাওয়া বাতি,
স্বপ্ন-শেষের ক্লান্তি বোঝাই রাতি;—
নিয়ে যাক্ যত দিনে দিনে জমা করা
প্রবঞ্চনায় ভরা
নিষ্ফলতার সযত্ন সঞ্চয়।
কুড়ায়ে ঝাঁটায়ে মুছে নিয়ে যাক, নিয়ে যাক শেষ করি'
ভাঁটার স্রোতের শেষ-খেয়া দেওয়া তরী।

অসীম আকাশে যে প্রাণ-কাঁপন অসীম কালের বুকে
থাকে অবিরাম, তাহারি বারতা শুনেছি ওদের মুখে।
যে মন্ত্রখানি পেয়েছি ওদের স্বরে
তাহার অর্থ মৃত্যুর সীমা ছাড়ায়ে গিয়েছে দূরে।
সেই সত্যেরি ছবি
তিমির প্রান্তে চিত্তে আমার এনেছে প্রভাত-রবি।
সে রবিরে চেয়ে কবির সে বাণী আসে অন্তরে নামি'—
'যে আমি রয়েছে তোমার আমার সে আমি আমারি আমি'
সে আমি সকল কালে,
সে আমি সকল খানে,
প্রেমের পরশে যে অসীম আমি বেজে ওঠে মোর গানে।"

"অমর্ত্ত্য" কবিতাটিতে কবি বলছেন যে কবির মন নিত্যকাল বাহিরের প্রকৃতির অনির্ব্বচনীয় শোভা ও সৌন্দর্য্যের প্রীতিতে নিমগ্ন হোয়ে রয়েছে। দেহের অতীত যেন আর কোনো একটা দেহ বস্তুব বাঁধনকে ছিন্ন কোরে বিপুল অনুভূতিময় হোয়ে আনন্দময় দ্যুতিতে তাঁর গানেব মধ্যে প্রকাশ লাভ কোরেছে। প্রকৃতির প্রতি প্রীতির গভীবতার মধ্যে সেই অদেহী দেহের ইঙ্গিতই প্রকাশ পাচ্ছে, আর মৃত্যুর পর এই দেহই তার অমব হোয়ে থাকবে। এইটিই হোচ্ছে রবীন্দ্রনাথের "অতিরিক্ত মানুষ" বা "surplus man"—

> "যে দেহেতে রূপ নিয়েছে অনির্ব্বচনীয়
> সকল প্রিয়ের মাঝখানে যে প্রিয়,
> পেরিয়ে মবণ সে মোর সঙ্গে যাবে
> কেবল রসে, কেবল সুরে, কেবল অনুভাবে।"

"পলায়নী" কবিতাটিতে বিশ্বের চঞ্চল দিকটিকে স্পষ্ট কোরে বর্ণনা করা হোয়েছে। এ বিশ্বে যাকিছু আমবা দেখতে পাই সমস্তই ছুটে চলেছে অব্যক্তের দিকে ; কোনো কিছুকে চিবস্থায়ী কবাব মোহতেই দুঃখ, যা আছে সব ভেসে যাবে কিছু টিকবে না—

> "ওরে মন, তুই চিন্তাব টানে
> বাঁধিস্‌নে আপনারে,
> এই বিশ্বেব সুদূব ভাসানে
> অনায়াসে ভেসে যারে ॥
> কী গেছে তোমার কী হয়েছে আর
> নাই ঠাঁই তার হিসাব রাখার,
> কী ঘটিতে পারে জবাব তাহাব
> নাইবা মিলিল কোনো।
> ফেলিতে ফেলিতে যাহা ঠেকে হাতে,
> তাই পরশিয়া চলো দিনে রাতে,

যে সুর বাজিল মিলাতে মিলাতে
তাই কান দিয়ে শোনো ॥"

কবি স্মরণ কবিতাটিতে বলেছেন যে তিনি কিছুই চান্‌নি কিছুই রাখেন নি। ভালোমন্দের কোনো জঞ্জাল আর নেই। চলে যাওয়া ফাল্গুনের ঝরা ফুলের মধ্যে ক্ষণকাল আসন পেতেছিলেন মাত্র। তাঁর যথার্থ স্বরূপ রয়েছে সৌন্দর্য্য শোভায় পরিপূর্ণ ভাষাহীন তরুলতা বনস্পতিদের মধ্যে—

"দিই নাই, চাই নাই রাখিনি কিছুই
ভালোমন্দের কোনো জঞ্জাল,
চলে-যাওয়া ফাগুনের ঝরা ফুলে ভূঁই
আসন পেতেছে মোর ক্ষণকাল।

* * * *

যে আমি চায়নি কারে ঋণী করিবারে,
রাখিয়া যে যায় নাই ঋণভার
সে আমারে কে চিনেছ মর্ত্ত্য কায়ায়
কখনো স্মরিতে যদি হয় মন,
ডেকোনা ডেকোনা, সভা, এসো এ ছায়ায়
যেথা এই চৈত্রের শাল বন ॥"

"ঘরছাড়া" কবিতাটিতে এই ভাবেরই একটি প্রতিধ্বনি উঠছে—

"পথিক চলিল একা
অচেতন অসংখ্যের মাঝে।
সাথে সাথে জনশূন্য পথ দিয়ে বাজে
রথের চাকার শব্দ হৃদয়বিহীন ব্যস্ত সুরে
দূর হোতে দূরে।"

"জন্মদিন" কবিতাটিতে কবি আবার তাঁর পুরাণো ভাবকেই অভিব্যক্ত কোরছেন, বলছেন যে তাঁর যথার্থ স্বরূপটি হোচ্ছে এইখানে যে তিনি পৃথিবীকে ভালবাসতেন। তাঁর এই আনন্দরূপই যথার্থ অমৃত ও সত্য—

"তাহারে ডাক দিয়েছিল পদ্মানদীর ধারা,
কাঁপন-লাগা বেণুর শিরে দেখেছি শুকতারা;
কাজল-কালো মেঘের পুঞ্জ সজল সমীরণে
নীল ছায়াটি বিছিয়েছিল তটের বনে বনে;
ও দেখেছে গ্রামের বাঁকা বাটে
কাঁখে কলস মুখর মেয়ে চলে স্নানের ঘাটে,
সর্ষে তিষির ক্ষেতে
ছুই-রঙা স্থর মিলেছিল অবাক আকাশেতে;
তাই দেখেছে চেয়ে চেয়ে অস্তরবির রাগে
বলেছিল, এই তো ভালো লাগে।
সেই যে ভালোলাগাটি তার যাক্ সে রেখে পিছে
কীর্ত্তি যা সে গেঁথেছিল, হয় যদি হোক মিছে;
না যদি রয় নাই রহিল নাম,
এই মাটিতে রইল তাহার বিস্মিত প্রণাম॥"

আবার "প্রাণের দান" কবিতাটিতে তিনি বলেছেন—

"অব্যক্তের অন্তঃপুরে উঠেছিল জেগে,
তার পর হতে তরু, কী ছেলে খেলায়
নিজেরে ঝরায়ে চলো, চলাহীন বেগে,
... ... ...
মৃত্যুর উৎসাহ সেও অফুরন্ত বুঝি
জীবনের বিত্তনাশ করে পদে পদে।

পরিতাপ হীন আত্মক্ষতি
মিটায় জীবনযজ্ঞে মরণের ক্ষুধা।
এমনই মৃত্যুর সাথে হোক মোর চেনা,
প্রাণেরে সহজে তার করিব খেলেনা।”

এই সমস্ত কবিতার মধ্য দিয়ে কবি তাঁর সম্ভাব্যমান আসন্ন মৃত্যুকে নিজের কাছে সহজ কোরে নিতে চাচ্ছেন, মৃত্যুকে নানারূপে দেখে তার তত্ত্বকে উপলব্ধি কোরে মৃত্যুর ভয় থেকে আপনাকে মুক্ত কোরতে চাচ্ছেন।

আবার “নিঃশেষ” কবিতাটিতে বলছেন—

“তবু যদি চাও শেষ দান তার পেতে,
ঐ দেখো ভরা ক্ষেতে
পাকা ফসলে দোদুল্য অঞ্চলে
নিঃশেষে তার সোনার অর্ঘ্য রেখে গেছে ধরাতলে।
সে কথা স্মরিয়ো, চলে যেতে দিয়ো তারে,
লজ্জা দিয়োনা নিঃস্বদিনের নিঠুর রিক্ততারে।”

আবার “প্রতীক্ষা” কবিতাটিতে তিনি বলছেন যে মহাকালের মধ্যে যে মহা সত্য আছে মৃত্যুর মধ্য দিয়ে তারই দর্শন আমরা নূতন কোরে পাব—

“যার পরিচয় কারো মনে নাই,
যার নাম কভু কেহ শোনে নাই,
না জেনে নিখিল পড়ে আছে পথে
যার দরশন মাগি’—
তারি সত্যের অপরূপ রসে
চমকিবে মন অদ্ভূত পরশে,
মৃত পুরাতন জড় আবরণ
মুহূর্ত্তে যাবে ভাগি,’

যুগ যুগ ধরি' তাহার আশায়
মহাকাল আছে জাগি ॥"

"পালের নৌকা" কবিতাটিতে কবি বলছেন—

"বারেক ফেলা বারেক তোলা ফেলতে ফেলতে যাওয়া
একেই বলে জীবনতরীর চলন্ত দাঁড় বাওয়া।
তাহার পরে রাত্রি আসে, দাঁড়টানা যায় থামি,
কেউ কারেও দেখতে না পায় আঁধার তীর্থগামী।"

আরেকটি কবিতায় কবি বলছেন যে সত্যের যথার্থ রূপ কোনো সময় হয়ত আবছায়ার মত একটু স্পর্শ দিয়ে গিয়েছে কিন্তু তাকে স্পষ্ট কোরে জানা যায় নি। মর্ত্যের বুকে তিনি রয়েছেন অমৃত পাত্রে ঢাকা—

"তারি আহ্বানে সাড়া দেয় প্রাণ, জাগে বিস্মিত সুর,
নিজ অর্থ না জানে।
ধূলিময় বাধা বন্ধ এড়ায়ে চলে যায় বহু দূর
আপনারি গানে গানে।"

অনেক কুশ্রীতা অনেক গ্লানি অনেক হিংসা তিনি দেখেছিলেন তথাপি চিরন্তন শান্ত শিবের বাণী তিনি শুনতে পেতেন। যা জানবার তা কিছু জানা হয় নি, ছুটেছেন অজানা না-পাওয়ার পেছনে, তারই আনন্দে বিশ্ব নৃত্যলীলায় তিনি মেতে উঠেছেন এবং বিশ্বাস করেন—

"সেই ছন্দেই মুক্তি আমার পাব,
মৃত্যুর পথে মৃত্যু এড়িয়ে যাব",

তারপরে এই জীবনে কি অবশিষ্ট থাকবে তা বলা কঠিন—

"কি আছে জানি না দিন অবসানে মৃত্যুর অবশেষে;
এ প্রাণের কোনো ছায়া
শেষ আলো দিয়ে ফেলিবে কি রং অস্ত-রবির দেশে,
রচিবে কি কোনো মায়া।

জীবনেরে যাহা জেনেছি, অনেক তাই,
সীমা থাকে থাক, তবু তার সীমা নাই।
নিবিড় তাহার সত্য আমার প্রাণে
নিখিল ভুবন ব্যাপিয়া নিজেরে জানে ॥"

# রোগশয্যায়

১৩৪৭, পৌষ

প্রাণ যেমন অনিঃশেষ, মৃত্যুও তেমনি অনিঃশেষ, অবিশ্রাম খেয়া বেয়ে নামহীন সমুদ্রের দিকে আমাদের যাত্রা—অলক্ষের খেয়া পাড়ি দেওয়া, লক্ষ লক্ষ কোটি কোটি প্রাণ চলেছে এই রকমে। মৃত্যুর কবলে এসে যা একান্তভাবে ফুরিয়ে যায় বলে মনে হয় তারও কিছু বাকি থাকে। সেই বাকির ফাঁকের মধ্য দিয়ে চলে আবার জীবনের যাত্রা, তার লাভও যেমন অফুরাণ তার ক্ষতিও তেমনি অফুরাণ। অবিশ্রাম অপচয়ে সঞ্চয়ের আলস্য যায় ঘুচে তাতেই আসে শক্তি—

"চলমান রূপহীন যে বিরাট, সেই
মহাক্ষণে আছে তবু ক্ষণে ক্ষণে নেই,
স্বরূপ যাহার থাকা আর নাই থাকা,
খোলা আর ঢাকা
কী নামে ডাকিব তারে অস্তিত্ব প্রবাহে
মোর নাম দেখা দিয়ে মিলে যাবে যাহে ॥"

বিশ্বনাথ অজস্র দিনের আলো দিয়ে দুই চক্ষুকে পূর্ণ কোরেছিলেন নানারূপে। তাঁর এ ঋণ শোধ দেবার সময় যখন হয় তখন নানা রোগের মধ্য দিয়ে সে সংবাদ তিনি আমাদের জানিয়ে দেন। কবি বলছেন যে এই সংসারে আমরা অতিথি মাত্র। যেথায় বিশ্বনাথের রথ চলেছে সেইখানেই তিনি রচনা কোরবেন

তাঁর জগৎ। অর্থাৎ এই পৃথিবীর সমস্ত ছেড়ে দিয়ে তবু এর যা কিছু বাকি থাকে তাই দিয়ে মহাযাত্রার অনুকূল যাত্রাপথ তাঁর চিত্তে নেবেন এঁকে—

"যেথা তব রথ
শেষ চিহ্ন রেখে যায় অন্তিম ধূলায়
সেথায় রচিতে দাও আমার জগৎ।
অল্প কিছু আলো থাক্
অল্প কিছু মায়া।
ছায়াপথে লুপ্ত আলোকের পিছু
হয়তো কুড়ায়ে পাবে কিছু—
কণামাত্র লেশ
তোমার ঋণের অবশেষ ॥"

মহাকালের মধ্যে সৃষ্টির যে নানা ব্যর্থ চেষ্টা চলেছিল তার আভাস পাওয়া যায় যখন প্রবল রোগের আঘাতে নানা দুঃখ ও বেদনার মধ্য দিয়ে দেহ ফিরিয়ে আনতে চায় তার স্বস্থতাকে। এই বিরূপ কদর্য্য দেহ মৃত্যুর পর হয়ত বা কি নব কলেবরে আবার সমুত্থিত হবে,—

"আদিমহার্ণব গর্ভ হোতে
অকস্মাৎ ফুলে ফুলে উঠিতেছে
প্রকাণ্ড স্বপ্নের পিণ্ড
বিকলাঙ্গ অসম্পূর্ণ—
অপেক্ষা করিছে অন্ধকারে
কালের দক্ষিণ হস্তে পাবে কবে পূর্ণদেহ,
বিরূপ কদর্য্য নেবে সুসংগত কলেবর
নব সূর্য্যালোকে,
মূর্তি কার দিবে আসি মন্ত্র পড়ি,
ধীরে ধীরে উদ্ঘাটিবে বিধাতার অন্তর্গূঢ় সংকল্পের ধারা ॥"

জীবনের রঙ্গভূমিতে নানা প্রাণী অপর্য্যাপ্ত শক্তির সম্বলে দলে দলে উঠেছে এবং তলিয়ে গেছে। সেই শক্তির সম্বলই ছিল তার ভ্রম, তার অপরাধ তাই ক্রমে অসহ্য হোয়ে তার মহা ভারকে দিয়েছে লুপ্ত কোরে। এই বিশ্বের কোনখানে যেন দারুণ একটি অক্ষমা সর্ব্বদা উপচিত হোয়ে উঠছে। দৃষ্টির অতীত যে ত্রুটি তাও সে সহ্য করে না। সম্বন্ধের দৃঢ় সূত্র সে ছিন্ন করে। পুরাতন প্রাণকে ধ্বংস কোরে আবার নূতন প্রাণকে বরণ কোরে আনে······

"হে অক্ষমা,
সৃষ্টির বিধানে তুমি শক্তি যে পরমা
শান্তির পথের কাঁটা তব পদাঘাতে
বিদলিত হয়ে যায় বার বার আঘাতে আঘাতে ॥"

নানা বিপ্লবের মধ্যে এই বিশ্ব যে একটি অসীম সামঞ্জস্যে পূর্ণ হোয়ে রয়েছে একথাটি কবি সম্পূর্ণভাবে উপলব্ধি কোরতে পেরেছিলেন—

"আমি কবি তর্ক নাহি জানি,
এ বিশ্বেরে দেখি তার সমগ্র স্বরূপে—
লক্ষ কোটি গ্রহতারা আকাশে আকাশে
বহন করিয়া চলে প্রকাণ্ড সুষমা,
ছন্দ নাহি ভাঙে তার সুর নাহি বাধে,
বিকৃতি না ঘটায় স্খলন ;
ঐ তো আকাশে দেখি স্তরে স্তরে পাপড়ি মেলিয়া
জ্যোতির্ময় বিরাট গোলাপ ॥"

কবি যখন আরোগ্যের পথে তখন এই সত্যটি তাঁর মনে সূর্য্যরশ্মির ন্যায় এসে প্রতিভাত হোলো যে কল্প আরম্ভের প্রথম মুহূর্ত্তখানি যেন তাঁর কাছে উদ্ভাসিত হোয়েছে। যেন তাঁর এই একটি জন্ম নব নব জন্মসূত্রে গাঁথা। একটি দৃশ্যের অন্তঃপুরে অদৃশ্য হোয়ে চলেছে অনেক সৃষ্টিধারা—

"কল্প আরম্ভের
অন্তহীন প্রথম মুহূর্ত্তখানি
প্রকাশ করিল মোর কাছে ;
বুঝিলাম, এই এক জন্ম মোর
নব নব জন্মসূত্রে গাঁথা।
সপ্তরশ্মি সূর্য্যালোক সম
একদৃশ্য বহিতেছে
অদৃশ্য অনেক সৃষ্টিধারা ॥"

আর একটি কবিতায় কবি বলছেন—

"ক্ষুদ্র যত বিরুদ্ধ প্রমাণে
মহানেরে খর্ব করা সহজ পটুতা,
অন্তহীন দেশ কালে পরিব্যাপ্ত সত্যের মহিমা
যে দেখে অখণ্ডরূপে
এ জগতে জন্ম তার হয়েছে সার্থক ॥"

আর একটি কবিতাতে কবি বলছেন যে তাঁর কীর্ত্তিকে তিনি বিশ্বাস করেন না। দিনে দিনে তা হবে বিনষ্ট। তবে তিনি যে এই পৃথিবীকে ভালবেসেছিলেন এইটিই হচ্ছে চরম সত্য—

"আমি জানি—যাব যবে
সংসারের রঙ্গভূমি ছাড়ি
সাক্ষ্য দেবে পুষ্পবন ঋতুতে ঋতুতে
এ বিশ্বেরে ভালবাসিয়াছি।
এ ভালোবাসাই সত্য, এ জন্মের দান।
বিদায় নেবার কালে
এ সত্য অম্লান হয়ে মৃত্যুরে করিবে অস্বীকার ॥"

আর একটি কবিতাতে তিনি বলছেন—

"ভালোবাসা যা পেয়েছি আমার জীবনে,
তাহারি নিঃশব্দ ভাষা
শুনি এই আকাশে বাতাসে ;
তারি পুণ্য অভিষেকে করি আজ স্নান।
সমস্ত জন্মের সত্য একখানি রত্নহার রূপে
দেখি ঐ নীলিমার বুকে ॥"

আবার আর একটি কবিতায় তিনি বলছেন যে মানবচিত্তের সাধনায় যে সত্যের রূপ গূঢ় আছে সেই সত্য সুখ দুঃখের অতীত। যারা জীবনে এই সাধনায় ব্রতী তাঁরাই মানবসৃষ্টির চরম লক্ষ্য আর সমস্তই মায়ার ছায়া মাত্র। সেই সাধকদের পক্ষে দুঃখ ও সুখ কোনোটাই সত্য নয়। তাঁদের ইতিহাসে তার কোনো চিহ্ন থাকে না। আর একটি কবিতাতে কবি অতি সুন্দর ভাবে তাঁর জীবনের তত্ত্ব দৃষ্টিকে এবং মূল প্রার্থনাটিকে ব্যক্ত কোরেছেন—

"তীরে তীরে অতীত কীর্ত্তির পানে
ফিরে ফিরে না যেন তাকাই ;
সুখে দুঃখে নিরন্তর
লিপ্ত হোয়ে আছে যে আপনা
আপন—বাহিরে তারে স্থাপন করিতে যেন পারি
সংসারের শত লক্ষ ভাসমান ঘটনার সমান শ্রেণীতে,
নিঃশঙ্ক নিঃস্পৃহ চোখে দেখি যেন তারে
অনাত্মীয় নির্ব্বাসনে ;
এই শেষ কথা মোর,
সম্পূর্ণ করুক মোর পরিচয় অসীম শুভ্রতা ॥"

# আরোগ্য

ফাল্গুন, ১৩৪৭

আরোগ্য গ্রন্থখানিতে একটী কবিতায় কবি জগতের মধ্যে আমাদের চারিদিকে যে সমস্ত নানা দৃশ্য ছুটে চলেছে সেগুলিকে আতসবাজীর সঙ্গে উপমা দিয়েছেন, আবার বলেছেন যে এই চারিদিকের খেলা এ সমস্তই যেন মায়া। দৃশ্য-চিত্রগুলি যেন সাজঘরের নটনটির নৃত্য। এর পিছনে রয়েছেন স্তব্ধ নটরাজ—

"বিরাট সৃষ্টির ক্ষেত্রে
আতশবাজির খেলা আকাশে আকাশে
সূর্য্য তারা ল'য়ে
যুগযুগান্তের পরিমাণে।
অনাদি অদৃশ্য হতে আমিও এসেছি,
ক্ষুদ্র অগ্নিকণা নিয়ে
এক প্রান্তে ক্ষুদ্র দেশে কালে।

* * *

ছায়াতে পড়িল ধরা এ খেলার মায়ার স্বরূপ,
শ্লথ হয়ে এল ধীরে
সুখ দুঃখ নাট্যসজ্জাগুলি,
দেখিলাম, যুগে যুগে নটনটি বহু শত শত
ফেলে গেছে নানা রঙা বেশ তাহাদের
রঙ্গশালা—দ্বারের বাহিরে।
দেখিলাম চাহি
শত শত নির্ব্বাপিত নক্ষত্রের নেপথ্য প্রাঙ্গণে
নটরাজ নিস্তব্ধ একাকী।"

বলা বাহুল্য যে এইভাবে জগৎকে দেখা কবির পক্ষে একটু নূতন। জগৎকে "Magic phantom shades that come and go" এইভাবে দেখতে কবি অভ্যস্ত নন, নৈবেদ্য গ্রন্থে কবি লিখেছেন—

"বৈরাগ্য সাধনে মুক্তি সে আমার নয়"

কিন্তু শেষের জীবনের কাব্যগুলি আলোচনা কোরলে দেখা যায় যে শুধু দেহ সম্বন্ধে নয় খ্যাতি যশ প্রভৃতি সর্ব্ব বিষয়েই কবি বৈরাগ্য-ভাবাপন্ন হোয়েছেন। তিনি খুঁজে বেড়িয়েছেন তাঁর আনন্দ স্বরূপ কোন্‌টি। এই জগৎকে যে তিনি ভালবেসেছেন এবং গানে ও ছন্দে যে সেই প্রীতিকে রূপ দিয়েছেন তাঁর সেই আমিটি যথার্থ স্থায়ী আমি। আর একটি কবিতাতে তিনি বলেছেন যে তরুণ বয়সে যখন ভালবাসা হৃদয়ে এসেছিল তখন সে ভালবাসা ছিল বাতাসের মতন ধৈর্য্যহীন, অপরিচয়ের সঙ্গে সে ঘনিয়ে আনত পরিচয়, অভাবিত রহস্যের ভাষায়। চারিদিকে যাহা স্থির, পরিমিত এবং নিত্যপ্রত্যাশিত তারই মধ্যে সে আপনাকে দিত উন্মুক্ত কোরে কিন্তু আজ পরিণত বয়সে সেই ভালবাসা স্নিগ্ধ সান্ত্বনার স্তব্ধতায় স্থির হোয়ে রয়েছে—

"আজ সেই ভালোবাসা স্নিগ্ধ সান্ত্বনার স্তব্ধতায়
রয়েছে নিঃশব্দ হয়ে প্রচ্ছন্ন গভীরে।
চারিদিকে নিখিলের বৃহৎ শান্তিতে
মিলেছে সে সহজ মিলনে,
তপস্বিনী রজনীর তারার আলোয় তার আলো,
পূজারত অরণ্যের পুষ্প অর্ঘ্যে তাহার মাধুরী।"

আবার আর একটি কবিতায় সংসার থেকে বিদায় নেওয়ার আগে নিত্যের যে শান্তিরূপ আছে, এ জন্মের যে সত্য অর্থ এবং পরিচয় আছে তাকে স্পষ্ট করে দেখবার জন্য কবি আর্ত্তি প্রকাশ করেছেন—

"এ আমির আবরণ সহজে স্খলিত হয়ে যাক,
চৈতন্যের শুভ্রজ্যোতি

ভেদ করি কুহেলিকা
সত্যের অমৃত রূপ করুক প্রকাশ।
সর্ব্ব মানুষের মাঝে
এক চির মানবের আনন্দ কিরণ
চিত্তে মোর হোক বিকিরিত।
সংসারের ক্ষুব্ধতার স্তব্ধ ঊর্ধ্বলোকে
নিত্যের যে শান্তিরূপ তাই যেন দেখে যেতে পারি।"

# শেষ লেখা

ভাদ্র, ১৩৪৮

শেষ লেখা গ্রন্থখানিতে কবি বলছেন যে এ সংসারের সমস্তই পরিবর্ত্তনের বেগে চলেছে, এ হোচ্ছে কালের ধর্ম্ম। কিন্তু মৃত্যু আসে একান্ত অপরিবর্ত্তনে তাই সে সত্য নয়। এ বিশ্বের মধ্যে আমরা আছি বলে যাকে জানি সেই হোচ্ছে আমাদের অস্তিত্বের প্রধান সাক্ষ্য। পরম আমির সত্যে তার সত্যতা—

"সব-কিছু চলিয়াছে নিরন্তর পরিবর্ত বেগে,
সেই তো কালের ধর্ম।
মৃত্যু দেখা দেয় এসে একান্তই অপরিবর্তনে
এ-বিশ্বে তাই সে সত্য নহে,
এ-কথা নিশ্চিত মনে জানি।

বিশ্বেরে যে জেনেছিল আছে ব'লে
সেই তার আমি
অস্তিত্বের সাক্ষী সেই,
পরম আমিব সত্যে সত্য তাব
এ-কথা নিশ্চিত মনে জানি ॥"

আর একটা কবিতাতে তিনি বলছেন যে জীবনেব স্বরূপ অচিন্তনীয়। জীবন উঠছে একটা অজ্ঞেয় বহস্য থেকে এবং প্রকাশলাভ কবেছে একটা অলক্ষিত পথ দিয়ে। এ সংসাবে যা কিছুতে আমবা আনন্দ পাই, যা কিছু বেখে যায় তার স্পর্শ আমাদেব অন্তবে, সে সমস্তই আমাদেব অজ্ঞাতে আমাদেব জীবনকে পূর্ণ কোরে তোলে এবং জীবনেব সমাপ্তিব দিকে সেই অন্তবেব রূপকাব যেন এই সমস্ত আববণেব মধ্য দিয়ে তাঁব নিজেব ছবিটিকে স্পষ্ট কোবে দেখতে পান—

"জন্মেব প্রথম গ্রন্থে নিয়ে আসে অলিখিত পাতা,
দিনে দিনে পূর্ণ হয় বাণীতে বাণীতে
আপনাব পবিচয় গাঁথা হয়ে চলে
দিনশেষে পবিস্ফুট হয়ে উঠে ছবি,
নিজেবে চিনিতে পাবে
রূপকাব নিজেব স্বাক্ষবে,
তারপবে মুছে ফেলে বর্ণ তাব বেখা তাব
উদাসীন চিত্রকব কালো কালি দিয়ে;
কিছু বা যায় না মোছা সুবর্ণেব লিপি
ধ্রুবতাবকার পাশে জাগে তাব জ্যোতিষ্কের লীলা ॥"

আমাদেব বাহিবে যে অন্তর্য্যামী পুরুষ বয়েছেন তিনি জগতেব সৃষ্টি-ধারাব মধ্য দিয়ে নানা বিচিত্র সৌন্দর্য্যেব লাবণ্যের মধ্য দিয়ে একদিকে যেমন আত্ম-প্রকাশ কোবেছেন, অপরদিকে তেমনি আমাদের অন্তবের অন্তর্য্যামী পুরুষরূপে আমাদের চেতনা রূপে নিজেকে প্রকাশ কোরেছেন। এই চেতনার মধ্য দিয়ে

চলেছে বাহিরের ও অন্তরের মিলন। একই অন্তর্য্যামী পুরুষের দুইটি প্রকাশ এবং দুইরূপের মধ্য দিয়ে তাঁর লীলা পরিস্ফুট হচ্ছে। দুইটি রূপই একই অন্তর্য্যামীর রূপ সেইজন্যে বাহিরের রূপ অন্তরের রূপের মধ্য দিয়ে প্রকাশ পেয়ে আপন সার্থকতা লাভ করে। অন্তরের রূপের মধ্য দিয়ে প্রকাশ পেতে গেলেই অন্তরের যে পৃথক সম্পত্তি, পৃথক দান, তাহার সহিত যুক্ত হোয়ে বাহিরের রূপটির একটি নূতন আবির্ভাব ঘটে। প্রকৃতি যা আমাদের দেয় আমরা প্রকৃতিকে শুধু তা ফিরিয়ে দিই নে, তাকে অনেক গুণে সুন্দর ও শোভন করে ফিরিয়ে দিই। বাহিরে যা ছিল চঞ্চল তা আমাদের মধ্যে এসে অন্তঃশিল্পের দ্বারা একটা চিরন্তনত্ব লাভ করে। বাহিরের যে ক্রিয়া-স্রোত চলেছে তা একটা স্তরে এসে আপনাকে জীবস্রোতরূপে পরিণত করে। নানা পশুপক্ষী পতঙ্গের মধ্য দিয়ে এই জীবস্রোত ছুটে চলেছে। কিন্তু সেখানে যতটুকু চেতনার আভাস আছে তা'তে কোনো স্বাধীন কর্ত্তৃত্ব নাই। তাই সেখানকার প্রকাশ instinctএর দ্বারা সীমাবদ্ধ। পাখীর গলায় সুর আছে সেই সুর বিভিন্ন পক্ষীর কণ্ঠে বিভিন্নরূপ। কিন্তু প্রত্যেকটি সুরই প্রত্যেক পাখীর কণ্ঠের দ্বারা সীমাবদ্ধ, তাতে ব্যক্তিত্ব নেই, কর্ত্তৃত্ব নেই, শিল্প নেই। মানুষের মধ্যে এসেই চেতনার প্রকাশ শিল্পরূপে আপনার পরিচয় দিতে পারে। পাখীর গলায় সুর আছে কিন্তু মানুষ গান গায়। এই গান গাওয়ার মধ্য দিয়ে মনুষ্যলোকের চেতনার একটা নূতন দান, একটা নূতন কর্ত্তৃত্ব, একটা নূতন প্রকাশ আপনাকে ব্যক্ত কোরতে পারে, অথচ এই প্রকাশ কোনো-রূপ জৈব প্রয়োজনের দ্বারা সীমাবদ্ধ বা নিয়ন্ত্রিত নয়। নিস্প্রয়োজনের আনন্দ থেকে এই সৃষ্টির উৎস উৎসারিত হয়। জৈব প্রয়োজনের সঙ্গে জড়িত আমাদের যে আমি আছে তাকে ছাড়িয়ে রয়েছে আমাদের মধ্যে একটি অতিরিক্ত আমি, একটি আনন্দরূপ আমি, সেই আমিরই সৃষ্টি প্রকাশ পায় শিল্পে ও সাহিত্যে। বাহিরের জগতের যে অন্তর্য্যামী নিরন্তর নানারূপ সৃষ্টির মধ্য দিয়ে আপনাকে প্রকাশ কোরে চলেছেন তাঁরই মধ্যে চলেছে এই নিস্প্রয়োজনের আনন্দের সৃষ্টি, সেইজন্য আমাদের এই অতিরিক্ত আমির সঙ্গে বাহিরের রূপকার আমি রয়েছে।

এই উভয়ের মধ্যে ঐক্য অনুভব কোরতে পারি। এইজন্য কবি অনেক স্থলে বলেছেন যে এই দেহটা ঝরে পড়লে এবং এই দেহের সঙ্গে যুক্ত হোয়ে রয়েছে যে খ্যাতি, কীর্ত্তি, যশ, মান, লোভ, হিংসা, দ্বেষ সেগুলি ঝরে পড়লে যেটি বাকী থাকবে সেটি হচ্ছে এই আনন্দরূপ আমি। এই আমি নিত্য আমি। একটি মহাসত্তার বিকাশে আমাদের মধ্যে এই আনন্দময় প্রকাশ দেশকালকে অতিক্রম কোরে মৃত্যুকে অতিক্রম কোরে অমৃত হোয়ে রয়েছে। পরবর্ত্তী কাব্যগ্রন্থগুলির অনেক কবিতার মধ্যেই কবি এই কথাটি প্রকাশ কোরতে চেয়েছেন যে তিনি যে পৃথিবীকে ভালবাসেন, মানুষকে ভালবাসেন, সেই ভালবাসার মধ্যেই প্রকাশ পেয়েছে তাঁর আনন্দস্বরূপ, সেইটিই তাঁর অমৃতস্বরূপ, সেইটিই থাকবে অমর হোয়ে। আর যা কিছু পেয়েছেন চারিদিকের মাটি থেকে তা তিনি ফিরিয়ে দিয়ে যাবেন।

বলাকা থেকে আরম্ভ কোরে দেখতে পাই যে আমাদের চাবিদিকেব জগৎ এবং আমাদের অন্তরের জগৎ উভয়েই যেন দুইটি ধারার একটি মহাকর্ম্মস্রোত বা স্পন্দস্রোত বা ক্রিয়া-প্রবাহ। অতীত বর্ত্তমান ও অনাগতকে ব্যাপ্ত কোরে এই কর্ম্ম-ধারা তাহার নিরুদ্দিষ্ট গতিতে ছুটে চলেছে। এই জন্যই কবির কাব্যে তরী ভাসাবার উপমাটা, ঘাটে অঘাটের উপমাটা, এপারে ওপারের উপমাটা নানাভাবে ব্যবহৃত হোয়েছে। এই ক্রিয়া-স্রোতের যথার্থ স্বরূপ কি তাহা নির্ণয় করা যায় না। তবে এই স্রোতের গতিকে যখন আমরা অতীত ও ভবিষ্যৎ থেকে পৃথক কোরে শুধু বর্ত্তমানের মধ্যে সংহৃত কোরে দেখি তখনই আমরা দেখি বস্তু, আমরা দেখি সীমা, কিন্তু যথার্থত এই মহাগতি স্রোত থেকে তার একটি খণ্ডকে পৃথক কোরে দেখা যায় না। এই জন্যে কবি সকল সময়ে বলেন, সে সীমার মধ্যে অসীম এবং অসীমের মধ্যে সীমা, এই সীমা অসীমার সম্পর্কের মধ্যে এই জন্যে কোনো অস্পষ্টতা বা হেঁয়ালি নেই। অসীম যেমন সীমার মধ্য দিয়ে খণ্ডের মধ্য দিয়ে আমাদের চোখে প্রকাশিত হোচ্ছেন তেমনি একটু অন্তর্দৃষ্টি দিয়ে দেখতে গেলে আমরা বুঝতে পারি যে প্রত্যেক সীমাবদ্ধ খণ্ডও ক্ষুদ্র অতীত ও ভবিষ্যৎকে নিয়ে

আপন ইতিহাস রচনা কোরেছে এবং আপনাকে প্রকাশ কোরে চলেছে। আমাদের নিজেদের মধ্যেও আমরা দেখি যে যেটুকুকে আমরা আমাদের বর্ত্তমান-কালের আমি বলে থাকি, সেটুকু প্রকাশ পাচ্ছে একটি অস্পষ্ট ছায়ালোকের মধ্য দিয়ে, আমাদের বর্ত্তমান আমিটুকু সেই অস্পষ্ট ছায়ালোকের ঈষৎ অভিব্যক্তি মাত্র। আমাদের সমস্ত আমিটা তার অভিব্যক্ত অংশ থেকে অনেক দূরে রয়েছে ছড়িয়ে। সমস্ত জীবন ভরে নানা অভিজ্ঞতার মধ্য দিয়ে নানা অনুভূতির মধ্য দিয়ে এই অস্পষ্ট ছায়ালোকটি আপনাকে ক্রমশঃ ক্রমশঃ অভিব্যক্ত করে চলেছে। যে অনির্দ্দিষ্ট ভবিষ্যৎরূপে এই বর্ত্তমান আমিটির চরম প্রকাশ ঘটবে সেইটিই হচ্ছে আমাদের ideal আমি বা রবীন্দ্রনাথের মানসী। এই কর্ম্মস্রোতের সত্তার মধ্যে যখন সমস্ত বর্ত্তমানকে নিমগ্ন করে দেখতে পারি তখন সেইটিই হচ্ছে সীমার অসীম রূপ। তখন আমরা সীমার মোহকে, বস্তুর মোহকে, ক্ষণিকের মোহকে আমাদের এই ছোট-আমির মোহকে অতিক্রম করতে পারি, তবু সীমার মধ্যে যে রূপ প্রকাশ পায় তা মিথ্যা নয়। আমাদের ভালবাসাও যেমন সত্য আমাদের মোহও তেমনি সত্য। কিন্তু অসীমার perspective-এ দেখলে সীমার রূপ পরিবর্ত্তিত হয়। সেই পরিবর্ত্তিত রূপও সীমা ও অসীমা উভয়কেই ব্যাপ্ত করে রয়েছে এবং সেই জন্যই তাহাও সত্য। আমাদের চারিদিকের জগৎ যেমন নানা বস্তুতে সমাকীর্ণ ভাবে দেখি, আমাদের অন্তরের মধ্যেও স্মৃতিতে অনুভূতিতে আমরা আমাদের চৈত্ত জীবনের বিশৃঙ্খল ভাবে, বিপর্য্যস্ত ভাবে, নানা বস্তু দেখতে পাই। কেবল মাত্র প্রবাহের মধ্য দিয়েই আমরা তাদের একটা ঐক্য সম্পাদন করতে পারি, নানা রকমে নানা ছবিতে। কবির শেষ পর্য্যায়ের কাব্যগুলিতে এই সত্যানুভূতিটি ধ্বনিত হয়ে উঠেছে। কোন জায়গায় হয়ত তিনি বিশৃঙ্খল ভাবে বিপর্য্যস্ত নানা ঘটনার ছবি দিয়েছেন, কিন্তু তার মধ্য দিয়ে এই ইঙ্গিতটিই প্রচ্ছন্নভাবে দ্যোতিত হয়েছে যে পৃথক পৃথক ভাবে দেখলে দেখা যায় যে প্রত্যেকটি বস্তুই যেন সম্পর্ক-বিহীন বিপর্য্যস্ত ঘটনা মাত্র, কিন্তু মহাকাল প্রবাহের মধ্য দিয়ে যে ক্রিয়াস্রোত প্রকাশ পাচ্ছে সেই দৃষ্টিতে দেখলে সে সমস্তগুলি যেন একটি অখণ্ড অর্থে সার্থক

হয়ে ওঠে। একেবারে শেষকালের কবিতাগুলিতে মাঝে মাঝে কবির চেতনায় একটি অন্তহীন চৈতন্যস্বরূপের আভাস পাওয়া যায়। তাহার তুলনায় আর সমস্তই যেন মায়া-কল্পিত মরীচিকা মাত্র। এই জাতীয় কবিতার মধ্যে তাঁর প্রাক্তন জীবনের, উপনিষদের ছাপটি বেশ সুব্যক্ত হয়ে ধরা পড়ে, কিন্তু তখনি একে কর্ম্মস্রোত সম্বন্ধে তাঁর যে তত্ত্বদৃষ্টির পরিচয় আমরা দিয়েছি তার সঙ্গে সম্পূর্ণ বিরুদ্ধ বলে মনে করা যায় না। এগুলি অবস্থা বিশেষের এক একটি বিশেষ দ্যোতনা মাত্র। মূল স্রোতের গতি এতে ক্ষুণ্ণ হয় নি। অনেক কবিতা পুরাপুরি উদ্ধৃত করতে পারলে বক্তব্য কথাটি হয়ত আরও বিশদ ভাবে প্রকাশ করা যেতে পারত। কিন্তু দুটি কারণে তা সম্ভব হয় নি, একটি গ্রন্থ-বাহুল্য, অপরটি বিশ্বভারতীয় গ্রন্থস্বত্বের প্রতি-অবিক্ষেপ।

# আর্ট ও রবীন্দ্রনাথ

প্রাচীনেরা বলেন যে বিধাতার যে সৃষ্টি আমাদের চারিদিকে প্রসারিত হইয়া আমাদের ইন্দ্রিয়বর্গকে প্রলুব্ধ করে ও আমাদের চিত্তকে বিমুগ্ধ করে তাহাকে অতিক্রম করিয়া কবি-প্রজাপতি এই পরিদৃশ্যমান পৃথিবীর উপর একটি অলৌকিক বিশ্ব রচনা করেন। এই সৃষ্টির নিয়ম বিধাতার সৃষ্টিকে অতিবর্ত্তন করিয়া যে নূতন রাজ্য নানা সূত্রজালে বিরচিত করিয়া এই জীবনকে আচ্ছাদিত করে, তাহাই কাব্যলোক বা শিল্পলোক। এই পৃথিবী আমাদের জীবন-ধারণের ক্ষেত্র। ইহারই নিয়মে সমস্ত প্রাণ পর্য্যায় একই কৌশলে নিরন্তর উৎপন্ন হইতেছে। ইহার সহিত নিরন্তর দ্বন্দ্বে আমাদের দেহ মন বিকশিত হইয়া উঠিতেছে। আমাদের দেহের সহিত দেহরক্ষণ, পোষণ, বিধারণের এমন একটি স্মৃতি জড়িত আছে যে সে

তাহার বলে স্বাভাবিক জীবনধারণের উপযোগী ব্যাপারে আপনাকে নিরন্তর দক্ষ করিয়া রাখিয়াছে। আমাদের এই দেহ উত্তরাধিকার সূত্রে নিম্নতম প্রাণিলোক হইতে পরম্পরাক্রমে আমাদের নিকট পৌঁছিয়াছে। যে শিরা, যে ধমনী, যে নাড়ি, যে পেশী, যে অস্থি, যে কন্ধরা, যে স্নায়ু, প্রাণি-জগতের ইতিহাসে যে কাজের জন্য উপযুক্ত হইয়া গড়িয়া উঠিয়াছিল, তাহার একটি নিভৃত স্মৃতি বাসনারূপে তাহার মধ্যে লীন হইয়া রহিয়াছে। যখনই প্রয়োজন ঘটে তখনই আমাদের দেহযন্ত্রের বিভিন্ন স্থান হইতে বিভিন্ন প্রকারের বাসনা, বিভিন্ন প্রকারের আকুতি উদ্বুদ্ধ হইয়া উঠে এবং তাহার ফলে জীবনযাত্রার উপযোগী বহু কার্য্য আমাদের দেহযন্ত্র অন্য-নিরপেক্ষভাবে আপনিই করিতে পারে। ইহার সঙ্গে আমাদের মন যখন তাহার নূতন রাজ্য প্রসারিত করে এবং তাহার আপন ব্যবস্থায় আমাদের দেহযন্ত্রকে চালিত করে, তখন বহির্লোকের সহিত সংগ্রামে মানুষ অদ্বিতীয় হইয়া দাঁড়ায়। এই মনের মনন-শক্তির ফলে প্রকৃতির নানা রহস্য মানুষের নিকট প্রতিদিন আবিষ্কৃত হইতেছে এবং তাহার সুযোগ লইয়া মানুষ নানা যন্ত্র আবিষ্কার করিয়া প্রকৃতির উপর আধিপত্য বিস্তার করিয়া থাকে। আদিম মানুষ প্রথম যখন পাথর সূচালু করিয়া কিংবা ধনুর্ব্বাণ প্রস্তুত করিয়া কিংবা দূর হইতে পাথর ছুঁড়িবার কৌশল আয়ত্ত করিয়া প্রথম যন্ত্র আবিষ্কার করে, তখন হইতেই পশুলোক মানবের নিকট পরাভূত হইতে আরম্ভ করিয়াছে। যন্ত্রকৌশলে যে জাতি অধিকতর সুনিপুণ সেই জাতি অপর জাতির উপর আধিপত্য করিয়া থাকে। কিন্তু দেহ বা মন উভয়ের কোনটিই যথার্থত মানুষকে পশুলোকের উপর স্থাপিত করিতে পারে না। দেখা গিয়াছে যে পশুর মধ্যেও এমন একটি বাসনা বা আকুতি আছে যাহা ক্রমশঃ বর্দ্ধিত হইয়া মানুষের মধ্যে বুদ্ধিরূপে দেখা দিয়াছে। এই বুদ্ধিবৃত্তির ফলে মানুষ পশু হইতে অধিকতর বলশালী হইয়াছে, কিন্তু পশুলোকের সহিত দ্বন্দ্বে এখনও জিতিয়াছে বলিয়া বলা যায় না। মানুষ আপন বুদ্ধিবলে বৃহৎ পশুদের নিরন্তর বধ করিয়া থাকে, কিন্তু আজ পর্য্যন্তও ক্ষুদ্র কীটাণুর আক্রমণ হইতে আপনাকে রক্ষা করিবার যন্ত্র মানুষ আবিষ্কার করিতে

পারে নাই। বলের আধিক্যে বা প্রকৃতির উপর আধিপত্য বিস্তারের শক্তির আধিক্যে মানুষের যথার্থ মহত্ত্ব বা উচ্চতা নির্দ্ধারিত হয় না। সাধারণত তর্কশাস্ত্রের গ্রন্থে দেখা যায় যে বুদ্ধির দ্বারাই মানুষ পশু অপেক্ষা শ্রেষ্ঠ। কিন্তু নিম্নস্তরের বুদ্ধি যে পশুদেরও আছে তাহা অস্বীকার করা চলে না।

বস্তুতঃ যে বৃত্তি মানুষকে পশু হইতে উচ্চতর করে সে বৃত্তি শক্তি নয়, সে বৃত্তি দেহ-নিরপেক্ষ আনন্দ। পশুজাতি এবং যে পর্য্যন্ত মানুষকে পশুজাতির অন্তর্ভুক্ত বলিয়া মনে করা যাইতে পারে সে পর্য্যন্ত মানুষও, জগৎকে আপন ভোগের চক্ষুতে দেখিয়া থাকে। এই ভোগ প্রধানত ইন্দ্রিয়-লালসার অনুগামী। কিন্তু মানুষের মধ্যে আর একটি বৃত্তি আছে যাহার ফলে এই ভুবনমোহিনী প্রকৃতির শস্যশ্যামল অঞ্চল, তাহার বিচিত্র পুষ্পরাজির বর্ণচ্ছটা, গন্ধভারমন্থর বায়ুর স্পর্শ, বিহঙ্গকুলের কলকাকলী মানুষের চিত্তকে অনিমিত্ত আনন্দের উচ্ছ্বাসে পূর্ণ করিয়া যায়। এই আনন্দেব কোন দেহজ কারণ খুঁজিয়া পাওয়া যায় না, বুদ্ধির স্পন্দনের মধ্যে ইহার মূল আবিষ্কার করা যায় না এবং আমাদের শক্তি সঞ্চয়েও ইহা কোন আনুকূল্য করে না। কেবলমাত্র মানুষই এই আনন্দের অধিকারী, এইখানেই মানুষের স্বর্গ। আমাদের দেশেব প্রাচীনেরা এই সৌন্দর্য্য-সৃষ্টির আনন্দের সম্বন্ধে অনেক গবেষণা করিয়াছেন এবং আমাদের মধ্যে এমন একটি পৃথক সত্তার সন্ধান লাভ করিয়াছেন, যেখান হইতে এই আনন্দ নির্ঝরের ধারার ন্যায় নিরন্তর প্রস্রুত হইতেছে। কবিগুরু রবীন্দ্রনাথ এই অন্তরুৎস ইংরেজীতে তর্জ্জমা করিতে গিয়া personality বলিয়াছেন।

যেখানে আমরা আমাদের প্রয়োজনের মধ্যে আবদ্ধ, যেখানে আমরা দেহযন্ত্রের অধীন, যেগানে সুবিধা অসুবিধার পাটোয়ারী চিন্তায় আমাদের বুদ্ধি স্পন্দিত, সেখানে এই অধ্যাত্মলোকের আভাস পাওয়া যায় না। কবিগুরু বলেন যে এই অধ্যাত্মলোকের মধ্যে আমবা যে আত্মার স্ফুরণ পাই তাহা স্বতন্ত্র এবং স্বাধীন। নরলোকের মধ্যে প্রকৃতিলোকের মধ্যে তাহা নিরন্তর আপনাকে ব্যক্ত করিতেছে, কিন্তু সেই অভিব্যক্তির মধ্যে কোন প্রয়োজনের দাবী মিটাইতে হয় না। যখন আমরা

বুদ্ধির জগতে, বিজ্ঞানের আলোচনায় আমাদিগকে স্পন্দিত করিয়া তুলি, তখন যে সত্য যে শক্তির সহিত আমাদের দ্বন্দ্ব ও বিনিময় চলে, সে লোক ইহা হইতে সম্পূর্ণ স্বতন্ত্র। এই লোকের সত্যতা আমরা অনুভব করিতে পারি, কিন্তু বুদ্ধিলোকের প্রমাণের দ্বারা ইহাকে আমরা স্থাপন করিতে পারি না। চক্ষুর দ্বারা আমরা দেখি, ইন্দ্রিযান্তরের যোগ্য হইয়াও তাহা যদি ইন্দ্রিয়ান্তরের দ্বারা বেদ্য না হয় তবে তাহাকে আমরা বলি ভ্রম। চক্ষুতে যাহা দেখিলাম সর্প, হাত দিয়া স্পর্শ করিয়া তাহা যদি দেখি রজ্জু—তবে এই সর্প দেখাকে আমরা বলি ভ্রম। আবার চক্ষুতে যখন দেখি আকাশের সূর্য্য একটি থালার মত—কিন্তু যুক্তিতে যখন দেখি তাহা পৃথিবী অপেক্ষা ৪০ লক্ষ গুণ বড, তখন আমরা যুক্তিকেই বিশ্বাস করি এবং চাক্ষুষ জ্ঞানকে অশ্রদ্ধা করি। সাধারণত যখন আমাদের মনে কোন ইন্দ্রিয়জ প্রত্যয় উৎপন্ন হয় এবং সে প্রত্যয় কোন ইন্দ্রিয়ের দ্বারা বা বুদ্ধির দ্বারা বাধিত না হয় তখন তাহাকে আমরা সত্য বলি। ইহাই বাহ্য বিজ্ঞানের বা science এর সত্য নির্দ্ধারণ প্রণালী। কিন্তু অন্তরে আমাদের অধ্যাত্মলোকে যখন আমাদের কোন একটি বিশেষ প্রকাশ, বিশেষ অনুভব উৎপন্ন হয়, তখন তাহার সত্যতার জন্য আমরা অন্য কোন প্রমাণের অপেক্ষা করি না। কাজেই বাহ্যলোকের সত্য-নির্দ্ধারণ প্রণালী ও অন্তর্লোকের সত্য-নির্দ্ধারণ প্রণালী এক নহে। যে বৃত্তির দ্বারা মানুষ তাহার আপন আনন্দে, আপন অধ্যাত্মলোকে শিল্প বা কাব্য রচনা করিয়া থাকে, সেই বৃত্তিকে কোন বহির্লোকের প্রমাণপুঞ্জের সহিত দ্বন্দ্ব করিয়া আত্ম-সংস্থাপন করিতে হয় না। জীবন যেমন আপন স্বাচ্ছন্দ্যে আপনি প্রবাহিত হয়, সেই স্বাচ্ছন্দ্য আমরা অনুভব করি, কিন্তু তাহাকে আমরা নিয়ন্ত্রিত করিতে পারি না, তেমনি যে ব্যক্তি আমাদের মধ্যে রসসৃষ্টি করে সে আপন স্বাচ্ছন্দ্যে আপন রচনা নির্ম্মাণ করিয়া থাকে, আমাদের বুদ্ধির দ্বারা আমরা তাহাকে অল্পই নিয়ন্ত্রিত করিতে পারি।

"এ কী কৌতুক নিত্য-নূতন
ওগো কৌতুকময়ী,

আমি যাহা কিছু চাহি বলিবারে
বলিতে দিতেছ কই ?
অন্তর মাঝে বসি অহরহ
মুখ হ'তে তুমি ভাষা কেড়ে লহ,
মোর কথা ল'য়ে তুমি কথা কহ,
মিশায়ে আপন সুরে।

কী বলিতে চাই সব ভুলে যাই,
তুমি যা বলাও আমি বলি তাই,
সঙ্গীত-স্রোতে কূল নাহি পাই,
কোথা ভেসে যাই দূরে।

* * * *

সে মায়ামূরতি কি কহিছে বাণী,
কোথাকার ভাব কোথা নিলে টানি,
আমি চেয়ে আছি বিস্ময় মানি
রহস্যে নিমগন।

এ যে সঙ্গীত কোথা হ'তে উঠে,
এ যে লাবণ্য কোথা হ'তে ফুটে,
এ যে ক্রন্দন কোথা হ'তে টুটে
অন্তর-বিদারণ।

নূতন ছন্দ অন্ধের প্রায়
ভরা আনন্দে ছুটে চ'লে যায়,
নূতন বেদনা বেজে উঠে তায়
নূতন রাগিণী ভরে।

যে-কথা ভাবিনি বলি সেই কথা,
যে-ব্যথা বুঝি না জাগে সেই ব্যথা,
জানি না এসেছি কাহার বারতা
কারে শুনাবার তরে।
কে কেমন বোঝে অর্থ তাহার,
কেহ এক বলে কেহ বলে আর,
আমারে শুধায় বৃথা বার বার,—
দেখে তুমি হাস' বুঝি।
কে গো তুমি, কোথা রয়েছ গোপনে,
আমি মরিতেছি খুঁজি।

তাঁহার Personality গ্রন্থে তিনি বলেন, "For Art, like life itself, has grown by its own impulse, and man has taken his pleasure in it without definitely knowing what it is. And we could safely leave it there, in the subsoil of consciousness, where things that are of life are nourished in the dark."

কিন্তু বর্ত্তমান যুগে যাহা সূক্ষ্ম, যাহা নিভৃতে অন্তর্লীন হইয়া রহিয়াছে, যাহা গোপনে রহস্যপুরে আপন মন্ত্রজাল সৃষ্টি করিতেছে, তাহাকে আমরা বিশ্বাস করিতে চাই না; অন্তঃপুরবাসিনীকে হাটের মাঝে আনিয়া আলো ফেলিয়া সকলের সম্মুখে তাহার ফটোগ্রাফ তুলিতে না পারিলে তাহার অস্তিত্ব সম্বন্ধেই আমাদের সংশয় হয়, কারণ আমরা বিজ্ঞানের যুগে বাস করি।

শিল্প-সৃষ্টি সম্বন্ধে কোন বিচার উঠিলেই দেখিতে পাওয়া যায় যে, নানা লোকে নানা আদর্শ স্থাপন করিতে চেষ্টা করেন এবং যাহা আপন স্বাচ্ছন্দ্যে আমাদের গোপনে অন্তর্লোক হইতে উচ্ছ্বসিত হইতেছে তাহাকে আমাদের মুঠার মধ্যে আনিবার জন্য নানা কৌশল অবলম্বন করিয়া থাকেন। প্রজাপতির সৃষ্টির ন্যায় কবির সৃষ্টিও যে অলৌকিক এ সম্বন্ধে আমাদের দেশে কোন সংশয় ছিল না। কিন্তু

পশ্চিম সাগর হইতে মেঘবিন্দু উত্থিত হইয়া আমাদের দেশে আজ করকাবৃষ্টি আরম্ভ করিয়াছে। কেহ বলেন যে সর্ব্বহৃদয়-সম্বন্ধ হইলেই তাহাকে আর্ট বলা চলে; কেহ বলেন আর্ট জীবনের ব্যাখ্যা; কেহ বলেন আর্ট দৈনন্দিন সমস্যার সংশয় দূর করিবে; কেহ বা বলেন আর্ট জাতীয় চিত্তের অভিব্যক্তি। বাহির হইতে শিল্প-সৃষ্টির মূল্য নির্দ্ধারণ করিতে গেলেই বিপদ অনিবার্য্য।

শিল্প-সৃষ্টির কোন লক্ষণ দিতে গেলেই এই প্রশ্ন উঠে যে কোন্ লক্ষ্যকে উদ্দেশ্য করিয়া লক্ষণ রচনা করিব। একটি স্থির রথচক্রকে বর্ণনা করিতে গেলে সেই চক্রের নেমি, অক্ষ প্রভৃতির ও তাহাদের পরস্পর সম্বন্ধের বর্ণনা করিতে হয়। কিন্তু ৬০ মাইল বেগে যে রথচক্র ছুটিয়াছে তাহার বর্ণনা দিতে গেলে তাহার গতির পরিমাণ আমাদের দৃষ্টি আকর্ষণ করে এবং নেমি ও অক্ষের মূল্য ক্ষীণ হইয়া যায়। যে শিল্পসৃষ্টি আপন স্বাভাবিক উচ্ছ্বাসে ছুটিয়াছে, যে ঝরণার জল সানুগাত্র দিয়া আঁকিয়া বাঁকিয়া ঝর্ঝর নিনাদে ফেন-ভঙ্গিতে ছুটিয়া চলিয়াছে, তাহাকে কোনও দেশ-কালের ব্যবস্থার মধ্যে, কোনও বিশেষ স্থানীয় প্রয়োজনের বন্ধনের মধ্যে সীমাবদ্ধ করা দুরূহ হইয়া উঠে। কোন প্রাণীর লক্ষণ দেওয়া যায় কিন্তু কোন প্রাণধর্ম্মের লক্ষণ দেওয়া দুষ্কর। এ সমস্ত স্থলে, লক্ষণ দিতে গেলেই তাহার স্ফূর্ত্ত রূপকে তার স্ফূর্ত্তি হইতে বিচ্ছিন্ন করিয়া মৃত করিয়া লক্ষণ দিতে হয়। এইজন্য আর্টের লক্ষণ মেলা সুলভ নহে।

আর্টের কোন লক্ষণ না দিতে পারিলেও নেতিমুখে তাহার স্বরূপের বর্ণনা দেওয়া চলে। আর্ট আর কোন বস্তুর উপায় নহে; ইহা কোন সামাজিক বা কোন দৈশিক প্রয়োজন সিদ্ধির উপায় নহে, কারণ অন্য-নিরপেক্ষভাবে ইহা স্বতঃ-স্ফূর্ত্ত। দেশে প্রচুর ম্যালেরিয়া, লোকে কুইনাইন খাইতে চাহে না, কবি যে কুইনাইনের গান বাঁধিয়া কুইনাইন খাইতে লোকদের প্ররোচিত করিবেন এমন জবরদস্তি কবির উপর করা চলে না। ইংরেজীতে একটা কথা আছে Art for Art's sake, অর্থাৎ শিল্প-সৃষ্টি আর কাহারও অপেক্ষা রাখে না। এই অনুশাসনের বিরুদ্ধে একটা মনোভাব প্রবল হইয়া উঠে যে বিনা প্রয়োজনে

আনন্দ অনুভব করিবাব আমাদেব কোন অধিকাব আছে কি না। অন্য কোন প্রমাণ লীলাব মধ্যে অবতবণ না কবিয়াও আমাদেব অধ্যাত্মলোকেব শিল্পসৃষ্টিব স্বাচ্ছন্দ্যে আমবা এ কথা বলিতে পাবি যে হৃদয়নিস্যন্দী আনন্দধাবায় অভিষিক্ত হইবাব অধিকাব মানুষেব জন্মগত অধিকাব। যদি মানুষেব এ অধিকাব না থাকিত তবে আমাদেব অন্তবাত্মাব এই আনন্দ-সৃষ্টি ব্যর্থ হইত। আমাদেব দেশেব প্রাচীন আলঙ্কাবিকেবা অকুতোভয়ে এ কথা স্বীকাব কবিয়া গিয়াছেন যে বসই কাব্যেব প্রাণ এবং এই বস কোন প্রযোজন-সিদ্ধিব উপকবণ নয়। এই রসোল্লাস অলৌকিক, লৌকিক কোন বন্ধনেব মধ্যে ইহাকে বাঁধা যায না। এইখানেই কবি ও প্রজাপতিব সৃষ্টিব পার্থক্য। এইখানেই পশু ও মানুষেব পার্থক্য। পশুব সমস্ত বৃত্তি তাহাব প্রযোজন সিদ্ধিব অনুকূলে ধাবিত হয়। কিন্তু মানুষেব মধ্যে অন্তর্য্যামীব এমন একটা স্বচ্ছন্দ, স্বতঃস্ফূর্ত্ত, স্বতন্ত্র আনন্দ সৃষ্টি সম্ভব যাহা কোন দৈহিক বা জৈব প্রযোজনেব মধ্যে আবদ্ধ নহে। মানুষেব মধ্যে তাহাব ইন্দ্রিয়-বৃত্তি, তাহাব জৈব বৃত্তি, তাহাব মনন বৃত্তি অতিক্রম কবিয়া আব একটি স্বাচ্ছন্দ্য ও স্বতঃস্ফূর্ত্তিব নির্ঝব আছে, সেইটিই আলৌকিক বসসৃষ্টিব নির্ঝব। মনুষ্য জীবনেব ইহাই প্রধান বহস্য। মানুষেব মধ্যে ভয় আছে, শোক আছে, ক্রোধ আছে, বিস্ময় আছে, জুগুপ্সা আছে, শৃঙ্গাববৃত্তি আছে এবং সমস্ত বৃত্তিগুলি মানুষেব আত্মবক্ষাব সঙ্গীতে মুখব। আবাব এই বৃত্তিগুলিই আব একটি বসধাবায এমন কবিযা নিষ্পন্ন হইতে পাবে যেখানে ভয়ে ভীতি নাই, ক্রোধে দ্বেষ নাই, শোকে দুঃখ নাই, শৃঙ্গাবে আসক্তি নাই। এখানে একটি নূতন মূর্চ্ছনায় বসেব অন্তর্লোক এমন কবিয়া উদ্ভাসিত হয় যে সকল বৃত্তিব মধ্য দিয়াই আনন্দেব একটি প্লাবন বহিয়া যায। এইখানেই মানুষ তাহাকে প্রয়োজনেব গণ্ডী হইতে মুক্ত কবে। যে যুদ্ধ কবিতে যায় সে চায যে কাড়া-নাকাড়াব বাজনায় তাহাব মন উৎফুল্ল হইয়া উঠিবে, যে দেব-পূজা কবিতে চায় সে চায় এমন একটি মন্দিব করিবে যাহাতে তাহার হৃদয় ঔদাত্ত্য ও মহত্ত্বেব ভাবে আপনিই অবনত হইয়া পড়ে। সে চায় প্রোদ্ভাসিত ধূপ গন্ধে, বিচিত্রবর্ণেব পুষ্পসম্ভাবে, তাহার নিভৃত অন্তঃস্থল প্রফুল্ল

হইয়া উঠুক। মানুষেব সমস্ত বৃত্তিব মধ্য দিয়া মানুষ যে প্রয়োজনের অতিরিক্ত, তাহা অনুভব কবিয়া হৃষ্ট হইতে চায়। আমাদেব যেটুক ধনের প্রয়োজন শুধু সেইটুকু পাইলেই আমরা সুখী হই না, আমবা চাই ধনী হইতে। যেটুকু জ্ঞানে আমাদেব চলে সেইটুকুতেই আমবা সুখী হই না, আমবা চাই জ্ঞানী হইতে। আমবা যে আমাদেব প্রয়োজনেব চেয়েও অনেক বড, ঐটুকু অনুভব করিতে না পাবিলে আমবা আমাদিগকে তুচ্ছ মনে কবি। নানাবিধ তথ্যে আমাদের মস্তিষ্ক পবিপূর্ণ কবিয়া আমবা শান্তি পাই না, আমবা চাই নূতন কিছু কবিতে, আমবা চাই সৃষ্টি কবিতে। যাহা আছে তাহাতে আমাদেব কুলায় না, নিত্য নূতন উপকবণ সৃষ্টি কবিলে তবে আমাদেব আনন্দ।

এই পৃথিবীব নিকট যখন আমবা আমাদেব ইন্দ্রিয়েব দ্বাব দিযা সন্নিহিত হই, তখন দেখি বর্ণ গন্ধ স্পর্শ। বৈজ্ঞানিকও ইন্দ্রিয়েব দ্বাবাই পৃথিবীব সন্নিহিত হন, কিন্তু এই বর্ণ গন্ধ স্পর্শেব সঙ্গে তাঁব বিশেষ সম্বন্ধ নাই। তিনি ব্যস্ত থাকেন ইহাদেব অন্তর্নিহিত স্পন্দন-শক্তিব পবিচয় নির্ণয়ে। স্পন্দাত্মক যাহা কিছু বহির্জগতে থাকুক না কেন, তাহাব সহিত বর্ণ গন্ধ ও সঙ্গীত লোকেব কি সম্পর্ক তাহা বিজ্ঞান নির্ণয় কবিতে চেষ্টা কবে না। বিজ্ঞান বলে, এই পবিচয়েব স্পন্দনকে লোকে দেখে লাল, এই পবিচযেব স্পন্দনকে লোকে দেখে পীত, কিন্তু পীত ও লাল লইয়া বৈজ্ঞানিকেব কোন ব্যস্ততা নাই, তাহাব আদর্শ ইহাদেব আভ্যন্তবীণ স্পন্দ-সত্তা লইয়া। কিন্তু আমাদের মনোলোক এই ইন্দ্রিয়গ্রাহ্য সত্তা লইয়া, এই বর্ণ গন্ধ গান লইয়া নিবন্তব ব্যস্ত থাকে। ইহাদেব অন্তবালে কি স্পন্দশক্তি আছে তাহাব পবিচয় আমবা সাধাবণ ভাবে আমাদেব ইন্দ্রিয় দ্বাবা পাই না। তাহাদেব পবিচয় পাইতে হইলে আমাদেব ইন্দ্রিয়গ্রাহ্য প্রকৃতিকে যন্ত্রেব মধ্য দিয়া বিশ্লেষণ কবিতে হয়। এই জগতেব রূপ শব্দ গন্ধ প্রভৃতি নিরন্তব আমাদেব সম্মুখীন হইয়া আমাদেব অন্তবেব বীণাকে ঝঙ্কৃত কবিয়া, আমাদেব মধ্যে নিরন্তব রসসৃষ্টি কবিয়া থাকে, সেইজন্য মানুষেব সহিত আমাদেব পবিচয়ে আমবা যেমন নিরন্তব তাহার সহিত আমাদের প্রীতি ও স্নেহের বিনিময় কবিয়া থাকি, এই

জগতের সহিত পরিচয়েও আমরা তেমনি আমাদের প্রীতির স্পর্শে এই জগৎকে অভিষিক্ত করিয়া থাকি। আমাদের সহিত এই প্রীতির সম্পর্কে চেতনাবিহীন বৃক্ষ বনস্পতি প্রভৃতি আমাদের প্রতি স্নেহ বিকিরণ করে কি না, তাহা আমরা জানি না, কিন্তু আমাদের ব্যবহারে আমরা তাহাদিগকে যেন মনুষ্যলোকের অন্তর্ভুক্ত বলিয়াই মনে করি। শকুন্তলা নাটকে, শকুন্তলা যখন আলবালে জলসেচন করেন তখন তাঁহার মনে হয় "তুবরাবেদি বিঅ মং কেসর রুকৃখও বাদেরিদ পল্লবাঙ্গুলীহিং" বাতেরিত পল্লবাঙ্গুলী দ্বারা কেসর বৃক্ষটি যেন আমাকে আমন্ত্রণ করিতেছে। আবার শকুন্তলা বলিতেছেন, 'হলা রমণীএ কালে ইমস্স লদাপাঅবমিহুণস্স বদিঅরো সংবুত্তো জং ণবকুসুমজোব্বণা বনজোসিণী বদ্ধপল্লবদাএ উবভোঅকৃখমো বালসহআরো' অর্থাৎ অতি রমণীয় সময়ে এই লতাপাদপযুগলের মিলন ঘটিয়াছে, এই বনজ্যোৎস্না লতাটী যেমন নব কুসুমে যৌবনবতী হইয়াছে তেমনি এই তরুণ সহকার বৃক্ষটিও বহু পল্লব বিশিষ্ট হওয়াতে ইহাকে উপভোগ করিতে সমর্থ হইয়াছে। কালিদাসের সমস্ত মেঘদূত কাব্যটিতে প্রকৃতি কেমন সচেতন হইয়া প্রকাশ পায় তাহার পূর্ণ পরিচয় পাওয়া যায়। প্রকৃতিকে এমনি আত্মীয় করিয়া দেখিতে গেলে তাহাকে আমরা আমাদের স্বজাতীয় বলিয়া মনে না করিয়া পারি না। আমরা যেমন আমাদের অন্তর্লোকে সুখ ও দুঃখের রসে নিরন্তর নৃত্য করিয়া চলিয়াছি, আমাদের সম্মুখস্থ প্রকৃতিও তেমনি আনন্দ-লীলায় আমাদের চক্ষুর সম্মুখে নৃত্য করিয়া চলিয়াছে। এই দৃষ্টিতে বহির্লোক দেখাকে কবি বলেন তাহাদের personality স্বীকার করা।

"The world appears to us as an individual and not merely as a bundle of invisible forces. For this, every body knows, it is greatly indebted to our senses and our mind. This apparent world is man's world. It has taken its special feature of shape, colour and movement from the peculiar range and quality of our perception. It is what our sense

limits have specially acquired and built for us and walled up. Not only the physical and chemical forces but man's perceptual forces are its potent factors—because it is man's world and not an abstract world of physics and metaphysics.

কবি বলেন যে আমাদের অন্তরের জারক রসে আমাদের অনুভূতির অপরোক্ষ চেতনা সিঞ্চনে আমরা বহির্জগৎকে নিরন্তর চেতনাময় করিয়া তুলিয়া তাহাদের সহিত ভাব বিনিময় করি এবং তাহাদের অধ্যাত্মলোকের সামগ্রী করি। যতক্ষণ বহির্জগৎকে কেবলমাত্র ইন্দ্রিয়ের দ্বারা স্পর্শ করি ততক্ষণ তাহারা অতিথি মাত্র; কিন্তু যখনই আমাদের অন্তরের রসের মন্ত্র আমাদের রসলোকে তাহাদের সঞ্জীবিত করিয়া তোলে তখন তাহারা হয় আমাদের রসের সামগ্রী, আমাদের বন্ধু। বহির্লোকের সহিত অধ্যাত্মলোকের এই রসাভিষিক্ত পরিচয় যত নিবিড় হইয়া উঠে, ততই মানুষ তাহার মনুষ্যত্বের উচ্চ পদবীতে আরোহণ করিতে পারে।

জ্যোতিষ শাস্ত্রে সূর্য্য চন্দ্র তারার সমস্ত গতাগতির বিবরণ সুনিবদ্ধ সত্যরূপে আবিষ্কৃত হইয়াছে কিন্তু তথাপি তাহা সাহিত্য নহে, কিন্তু প্রভাতে অরুণোদয় কিংবা সন্ধ্যায় অস্তাচল চূড়াচ্ছটার বর্ণনা সাহিত্য, কারণ তাহাতে সূর্য্যের উদয় এবং অস্ত আমাদের অন্তরে কি আলোড়ন উপস্থিত করিয়াছে তাহারই পরিচয় দেওয়া হয়। সূর্য্যের সহিত এই বান্ধবতার পরিচয় একটা নূতন সৃষ্টি। ইহা যেন দুইটী অন্তরঙ্গ চেতনের নিবিড় আলিঙ্গন। উপনিষদে লিখিত আছে, ন বা অরে মৈত্রেয়ি বিত্তস্য কামায় বিত্তং প্রিয়ং ভবতি, আত্মনস্তু কামায় বিত্তং প্রিয়ং ভবতি—বিত্তের জন্য বিত্ত প্রিয় নয়, আমি বিত্তকে চাই বলিয়া বিত্ত প্রিয়। আমাদের ধনের মধ্যে আমরা আমাদের অনুভব করি এবং এই আত্মপ্রীতিই ধনপ্রীতি রূপে প্রকাশ পায়। যখন বাহিরের জগৎ আমাদের অন্তরকে বিশেষ ভাবে নাড়া দেয় তখন সেই নাড়ার মধ্যে আমাদের চেতনা উদ্দীপ্ত হইয়া আনন্দরূপে প্রকাশ পায়। বৈজ্ঞানিক যে দৃষ্টিতে পৃথিবীকে দেখেন সেটি

রূপরসের আনন্দময় দৃষ্টি নয়, তাহা রূপ ও রসের অন্তর্নিহিত স্পন্দলোকের গাণিতিক পরিমাণ-পরিচয়ের মধ্যে নিবদ্ধ। কবি বা শিল্পী তাঁহার রচনার মধ্য দিয়া তিনি যে বাহিরের জগৎকে কি চোখে দেখিয়াছেন, কি আনন্দে তাঁহার হৃদয় শিহরণময় হইয়াছে তাহারই পরিচয় দিতে চেষ্টা করেন। একটি গোলাপ কি জিনিষ, তাহার ক'টী পাপড়ি, কি রকম তার রং, তাহার গাছের পাতা কি রকম, এ একজাতীয় পরিচয়, আর গোলাপটি আমার কেমন লাগিয়াছে, তাহা অন্যজাতীয় পরিচয়। এই দ্বিতীয় জাতীয় পরিচয়, কোন ঘটনার পরিচয় নহে, কোন প্রাকৃতিক নিয়মের পরিচয় নহে, ইহা অনুভূতির পরিচয়। এ সেই জাতীয় পরিচয় যাহাতে বস্তুর পরিচয় দিতে গিয়া আমরা আমাদের নিজেদের পরিচয় দিয়া থাকি। এই জন্যই এই পরিচয় অন্য সত্য হইতে এত বিভিন্ন জাতীয়। ইহার প্রামাণ্য স্বতঃ-সংবেদ্য। বাহিরের জগতের ঘটনার প্রামাণ্য তাহার অবাধিতত্বের উপর নির্ভর করে এবং সেই জন্য তাহাদের প্রামাণ্য স্বতঃস্ফূর্ত নহে। কিন্তু অনুভবের প্রামাণ্য অন্য কিছুর উপর অপেক্ষা করে না। তাই কবি বলিয়াছেন,

"সেই সত্য, যা রচিবে তুমি,
ঘটে যা তা সব সত্য নহে। কবি, তব মনোভূমি
রামের জনম স্থান, অযোধ্যার চেয়ে সত্য জেনো।"

আমাদের অন্তরের অনুভূতি তাহার স্বাচ্ছন্দ্যে এবং তাহার লীলায় আপনাকে প্রকাশ করিয়া আনন্দ অনুভব করে, তাহার পিছনে কোন প্রয়োজনের তাগিদ নাই। মোগলেরা যখন ভারতবর্ষে রাজ্য করিত তখন অনেক দ্বন্দ্ব, অনেক যুদ্ধ, অনেক প্রিয় অপ্রিয় ঘটনা ঘটিয়াছিল, তথাপি তাহারা ছিল দেশের মানুষ। এই দেশকে তাহারা ভালবাসিত এবং অন্তরের স্বপ্ন শিল্পের ভাষায় প্রকাশ করিয়া আপনাদিগকে ধন্য মনে করিত। কিন্তু ইংরেজ আসিয়াছে এখানে বাণিজ্য করিতে, তাই ইংরেজ যখন দরবারী ঠাট চালাইতে চেষ্টা করে তখন তাহার মধ্যে প্রাচীন বাদশাহী ঔদাত্যের পরিবর্ত্তে শুষ্ক আফিসের তুচ্ছতা প্রকাশ পায়।

ইংরেজের কাছে ভারতবর্ষের প্রকৃতি আনন্দের ধন নহে, তাহার কাছে ইহা একটি বিরাট ব্যবসার ক্ষেত্র মাত্র। তাই ইংরেজ এদেশে প্রাসাদের পরিবর্ত্তে গুদাম নির্ম্মাণ করিয়া থাকে।

আমাদের অন্তরের অনুভূতিকে আমাদের অধ্যাত্মলোকের রসস্পর্শকে আমাদের আনন্দ-পুরুষের স্বচ্ছন্দ ব্যক্তিকে প্রকাশ করার ভঙ্গিকে আর্ট বলা যাইতে পারে। অনেকে বলিয়া থাকেন যে সৌন্দর্য্য সৃষ্টি আর্টের উদ্দেশ্য, কিন্তু কবিগুরুর মতে এ কথা ঠিক নহে। যে উপায়ে বা প্রকারে, যে দ্বার পথে আমাদের অধ্যাত্মলোক আত্মপ্রকাশ করিয়া থাকে, আমাদের অধ্যাত্ম ব্যক্তি তাহার রসালোড়নের পরিচয় দিয়া থাকে, তাহাই আমাদের নিকট সুন্দর বলিয়া মনে হয়। এইজন্য সৌন্দর্য্যকে উদ্দেশ্য বা উপেয় বলিয়া স্বীকার করা যায় না, সৌন্দর্য্য উপায় মাত্র। আমাদের অধ্যাত্ম ব্যক্তির অনুভব কোন বিশ্লেষণ নয়; তাহা রসের মূর্ত্ত স্পর্শ। সেই জন্য কবি আপনাকে ছবিতে ও গানে প্রকাশ করিয়া থাকেন। কবি বলিতেছেন—

The principal object of art being the expression of personality and not of that which is abstract and analytical, it necessarily uses the language of picture and music. This has led to a confusion in our thought that the object of art is a production of beauty; whereas beauty in art has been the mere instrument and not its complete and ultimate significance.

সছিদ্রকুম্ভে জল ঢালিলে যেমন ঢালার শেষ হয় না পণ্ডিতবর্গের মধ্যে তেমনি সাহিত্য ক্ষেত্রে মতদ্বন্দ্বের শেষ নাই। কেহ বলেন কবির বক্তব্য বিষয়ই তাহার আর্টের পরিচয়; কেহ বলেন বক্রোক্তিই কাব্যের জীবিত; কেহ বলেন অলঙ্কারবাহুল্যই কাব্যের শিল্পত্বের পরিচায়ক। বস্তুতঃ এই জন্যই এ সমস্ত তর্ক ভিত্তিবিহীন যে, কোনও বহিঃকল্পিত উদ্দেশ্য শিল্পের যথার্থ স্বরূপকে প্রকাশ করিতে

পারে না। আত্মানুভব যখন আপন স্বাচ্ছন্দ্যে স্বপ্রকাশ হইয়া উঠে তখনই তাহা হয় শিল্প, সেই শিল্পের ভঙ্গির মধ্যেই বক্রোক্তি থাকিতে পারে, অনুপ্রাস থাকিতে পারে, উপমা থাকিতে পারে, বস্তু ব্যঞ্জনা থাকিতে পারে; কিন্তু সেগুলি আত্মানুভবের স্বপ্রকাশের ভঙ্গি মাত্র; আর্টের আত্মপ্রতিষ্ঠার উপায় বা অবয়ব মাত্র, তাহারা আর্টের নিয়ামক ধর্ম্ম নহে।

লক্ষণ দিতে গেলেই লক্ষ্য বস্তুর বিশেষ বিশেষ প্রাণপ্রদ ধর্ম্মকে বিশ্লেষণ করিয়া পৃথক করিতে হয়। কিন্তু বিশ্লেষণ করিলে আর্টের স্বরূপ থাকে না। এইজন্য আর্টের কোন প্রাণপ্রদ ধর্ম্মকে পৃথক করিয়া আর্টের লক্ষণ দেওয়া চলে না। আর্টের মধ্যে এমন একটি ঐক্য আছে যে বিশ্লেষণ করিতে গেলেই সে ঐক্য ব্যাহত হয়। যখন কোন পানকরস আমরা পান করি তখন সেই তরল দ্রব্যের মধ্যে শর্করা, এলা, মরিচ প্রভৃতি নানাবিধ বস্তুজাত মিশ্রিতভাবে রহিতে দেখিয়া থাকি, কিন্তু পান করিবার সময় তাহাদের পৃথক আস্বাদগুলি একত্র নিমগ্ন হইয়া একটি অখণ্ড অপূর্ব্ব আস্বাদে প্রকাশ পায়। আমরা যখন দুগ্ধ পান করি তখন দুগ্ধের মধ্যে যে বহুবিধ দ্রব্য রাসায়নিক প্রক্রিয়ায় জড়িত রহিতে দেখি তাহাদের প্রত্যেকের আস্বাদ গ্রহণ করা সম্ভব নয়, একটি অখণ্ড রসই আমরা আস্বাদ করিয়া থাকি, তেমনি আর্টকে বিশ্লেষণ করিলে যে যে উপাদান পাওয়া যায়, সেই সেই উপাদানের সমষ্টিতে বা পৃথকগ্রহণে আর্টকে পাওয়া যায় না। আর্ট সমষ্টি নহে, আর্ট একটি অখণ্ড ঐক্য; আর্ট একটি অখণ্ড ঐক্য বলিয়াই তাহার অন্তর্ব্বর্ত্তী বিভিন্ন উপাদানের সঞ্চয়নে আর্টের পরিচয় হয় না।

বাহিরের জগতের সহিত তরু পুষ্প ও বিহঙ্গের সহিত যখন আমরা একান্ত বন্ধুভাবে সন্নিহিত হই এবং আমাদের অন্তরের রসে বাহিরের জগৎ অভিষিক্ত হইয়া উঠে, তখন বাহিরের জগতের যে প্রাণপ্রদ ধর্ম্মটি আমাদের হৃদয়কে আলোড়িত করে সেই আলোড়ন যখন স্বচ্ছন্দ আত্মপ্রকাশে নির্ঝর-ধারায় নামিয়া আসে তখন তাহা হয় আর্ট। যে যথার্থ শিল্পী নয়, সে যদি একটি গাছ আঁকিতে যায়, তবে তাহার অনুলিপি মাত্র করিবে, কিন্তু কোন শিল্পী যদি সেই গাছ আঁকে

তবে তাহাতে অনুকরণের বাহুল্য না থাকিতে পারে, কিন্তু আমাদের চেতনার অনুরণনে তাহা উদ্ভাসিত হইয়া উঠিবে। এই জন্যেই আর্টের মধ্যে তথ্যের বাহুল্য নাই অথচ ব্যঞ্জনার প্রাগ্‌ভারে তাহা ভূয়িষ্ঠ। শিল্পীর অন্তরের সহিত বাহ্য জগতের অন্তরের যে সন্নিধান ও প্রসন্নতা আনন্দে প্রচুর হইয়া উঠে তাহারই আবেগ আর্টের মধ্য দিয়া প্রকাশ লাভ করে। কিন্তু তাই বলিয়া একথা বলা যায় না যে, আর্টের অভ্যন্তরে কোন তত্ত্ব নাই বা সত্য নাই। আর্টের মধ্যে যে সত্য আছে তাহা আমাদের জীবনের অনুভবের সত্য। সে অনুভব তথ্য নয়, অনুকৃতি নয়, তাহা আমাদের অন্তরের আলোকে নির্ভাসিত। কবি মধ্য যুগের কোন মহিলা কবির একটি কবিতা ইংরেজীতে তর্জ্জমা করিয়া ইহার দৃষ্টান্ত দিয়াছেন—

I salute the life which is like a sprouting seed,
With its one arm upraised in the air, and the
other down in the soil ;
The life which is one in its outer form and its inner sap ;
The life that ever appears, yet ever eludes.
The life that comes I salute and the life that goes ;
I salute the life that is revealed and that is hidden
I salute the life in suspense, standing still like a mountain,
And the life of the surging sea of fire ;
The life that is tender like a lotus, and hard
like a thunder-bolt.

উপনিষদের ঋষি বলিয়াছেন, 'কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ' যদি এই আকাশ আনন্দময় না হইত তবে আমরা বাঁচিতাম কি করিয়া? শিল্পীর চক্ষুতে সমস্ত প্রকৃতি আনন্দময়। প্রকৃতিকে আপন আনন্দের মধ্যে গ্রহণ করিতে পারাই শিল্পীর সার্থকতা। আমাদের অন্তরের মধ্যে

বহির্জগতের যে একটি আনন্দময় পরিচয় আছে, শিল্পী তাহারই আভাষ দিতে চেষ্টা করেন—

"There falls the rhythmic beat of life and death :
Rapture wells forth and all space is radiant with light.
There the unstruck music is sounded ; it is the love music of three worlds.
There millions of lamps of sun and moon are burning ;
There the drum beats and the lover swings in play.
There love songs resound, and light rains in showers."

পাখীও আকাশে ওড়ে এবং বিমানপোতও আকাশে ওড়ে—কিন্তু আমাদের অন্তরের মধ্যে এ উভয়ের পরিচয় এক নহে।

"বিধাতার দান পাখীদের ডানা দুটি।
রঙের রেখায় চিত্র-লেখায় আনন্দে উঠে ফুটি ;
তারা যে রঙীন পান্থ মেঘের সাথী।
নীল গগনের মহা পবনের যেন তারা এক জাতি।
তাহাদের লীলা বায়ুর ছন্দে বাঁধা
তাহাদের প্রাণ, তাহাদের গান আকাশের সুরে সাধা।
তাই প্রতিদিন ধরণীর বনে বনে
আলোক জাগিলে এক তানে মিলে তাহাদের জাগরণে।
মহাকাশ তলে যে মহা শান্তি আছে—
তাহাতে লহরি কাঁপে থরথরি তাদের পাখার নাচে।"

আর বিমান-পোতের কথা বলা যায়,

"তারে প্রাণ দেব করে নি আশীর্ব্বাদ।
তাহারে আপন করেনি তপন মানেনি তাহারে চাঁদ।
আকাশের সাথে অমিল প্রচার করি।

কর্কশ স্বরে গর্জ্জন করে বাতাসেরে জর্জ্জরি
আজি মানুষের কলুষিত ইতিহাসে,
উঠি মেঘলোক স্বর্গ আলোকে হানিছে অট্ট হাসে।
যুগান্ত এল বুঝিলাম অনুমানে।
অশান্তি আজ উদ্যত বাজ কোথাও না বাধা মানে ;
ঈর্ষা হিংসা জ্বালি মৃত্যুর শিখা,
আকাশে আকাশে বিরাট বিলাসে জাগাইল বিভীষিকা।”

প্রাচীন ভারতবর্ষের হিমালয়ের সানুতলে শালকুঞ্জের ছায়াতলে নীবারক্ষেত্র বেষ্টিত নিভৃত তপোবন-কুঞ্জে মানুষ ব্রহ্মের সমীপবর্ত্তী হইয়া ব্রহ্মকে চারিদিকে প্রত্যক্ষ করিয়া বলিয়া উঠিয়াছিল, যো দেবোঽগ্নৌ যোঽপ্সু য ওষধীষু যো বনস্পতিষু যো বিশ্বম্ ভুবনম্ আবিবেশ, অগ্নির্যথৈকো ভুবনং প্রবিষ্টঃ রূপং রূপং প্রতিরূপো বভূব, তখন হইতেই ভারতবর্ষীয়দের সাহিত্যে ও শিল্পে এই ভুবনের অন্তর্য্যামী ও মানুষের অন্তর্যামী এই উভয়ের মধ্যে চিত্ত-বিনিময় আরম্ভ হইয়াছে। এই যে উভয় জগতের মধ্য দিয়া একই অন্তর্য্যামীর আত্মবিনিময়ের প্রকাশভঙ্গি ইহাই আর্টের লীলা-নিকুঞ্জ। মানুষ নিরন্তর অনুভব করে যে, যে মুষ্টিমেয় শক্তিপুঞ্জের মধ্যে তাহার জীবনযাত্রার সঙ্গতি নিহিত রহিয়াছে, তাহাকে অতিক্রম করিয়া তাহার মহত্ত্ব। আমাদের দেশের প্রাচীন সংস্কৃত কাব্যে আমরা দেখিতে পাই যে, সাধারণ লোকের জীবনযাত্রার প্রতি কবিদের কোন লক্ষ্য নাই। তাহারা চান ধীরোদাত্ত, ধীরোললিত নায়ক ; বড় বড় রাজাদের জীবন ব্যাপার লইয়া তাহাদের নাট্য ; জীমূতবাহনের ন্যায়, রামচন্দ্রের ন্যায় মহাপুরুষদের অবলম্বন করিয়া তাঁহাদের চরিত্র অঙ্কন পদ্ধতি। মানুষের মধ্যে যে মহত্ত্ব এবং ঔদাত্ত্য আছে সকল মানুষকে অতিক্রম করিয়া যে তেজোভিভাবিত্ব, অধৃষ্যত্ব ও অভিগম্যত্ব আছে, যাহার সম্মুখে আসিয়া কবি অনুভব করেন যে তাঁহাদের চরিত্র অঙ্কন করিবার চেষ্টা তাঁহার চাপল্য মাত্র—“রঘুণাম অন্বয়ং বক্ষ্যে তনুবাগ্‌ বিভবোঽপি সন্। তদগুণৈঃ কর্ণমাগত্য চাপলায় প্রণোদিতঃ॥” সেই মহৎ চরিত্রকে অঙ্কিত করিয়া

কবি আপনাকে ধন্য মনে করেন। মানুষের মধ্যে যাহা কেবলমাত্র সর্ব্বজীব-সাধারণ ধর্ম্ম তাহা আমাদের অন্তরকে তেমন স্পর্শ করে না, যেমন স্পর্শ করে তাহাদের অতিমানুষ ধর্ম্ম। প্রত্যেক মানুষের মধ্যেই একটি বাড়তি মানুষ আছে, একটি অতিমানুষ আছে। বেদের ঋষি বলিয়াছেন,

সহস্রশীর্ষা পুরুষঃ সহস্রাক্ষঃ সহস্রপাৎ
স ভূমিং বিশ্বতোবৃত্ব অত্যতিষ্ঠৎ দশাঙ্গুলং
পুরুষ এবেদং সর্ব্বং যদ্ভূতং যচ্চভব্যং
উতামৃতত্বস্যেশানো যদন্নেনাতিরোহতি।

আমাদের এই দশাঙ্গুলি পরিমিত হৃৎপুণ্ডরীকের মধ্যে যিনি বাস করিতেছেন তিনিই সহস্রশীর্ষা মহাপুরুষ। তিনিই এই পৃথিবীর সমস্ত বস্তুরূপে আপনাকে প্রকাশ করিতেছেন ও জন্মমরণের মধ্য দিয়া আপনার বিচিত্র রূপ প্রদর্শন করিতেছেন এবং তিনিই অমৃতময় হইয়া সকল সত্যের পরম নিদান হইয়া রহিয়াছেন। মানুষ আপনার মধ্যে এই অজর অমরকে প্রত্যক্ষ করে তাই সে প্রয়োজনের সীমাকে অতিক্রম করিতে চায়, তাই সে এমন বল চায়—যে বলে তার প্রয়োজন নাই, এমন জ্ঞান চায়—যে জ্ঞানে তার কোন আবশ্যকতা নাই—এমন ধন চায় যে ধন সে বিলাইয়াও শেষ করিতে পারিবে না। প্রতিনিয়ত মৃত্যু দেখিয়াও সে চায় সে অমর হইবে। দেহে যদি অমর না হইতে পারে তবে অন্ততঃ কীর্ত্তিতে সে অমর হইবে। অষ্টাদশ বর্ষের রাজস্ব ব্যয় করিয়া সে তোলে সমুদ্র প্রান্তরে কোনারকের অভ্রভেদী মহামন্দির, মিশরের নীল নদীতীরে সে তোলে অভ্রভেদী পিরামিড্, সে লিখিয়া যায় তার ইতিবৃত্ত কোটি কোটি ইষ্টক ফলকে। প্রতিদিনের জনতার মধ্যে গবাক্ষবিহীন মন্দির তুলিয়া সে তাহার আপন পার্থক্যের অনুভব, আপন স্বতন্ত্রতার অনুভব, আপনার নিঃসঙ্গতার অনুভব সূচনা করিতে চায় তার দেবমন্দিরে। মন্দিরের ঘণ্টা-ধ্বনি প্রতিনিয়ত লোককে এই কথা জানাইয়া দেয় যে মহাশূন্যতা পরিপূর্ণ করিয়া এক মহান্ আহ্বান ধ্বনি তার অন্তরে প্রতিনিয়ত ধ্বনিত হইতেছে। মানুষের মধ্যে তাহার সমস্ত

প্রয়োজন বৃত্তিকে অতিক্রম করিয়া এই যে এক মহামানব মহাদেব, মহা অন্তর্য্যামী অধিষ্ঠিত রহিয়াছেন, তাঁহার দৃষ্টিতে নিরন্তর এই বাহ্য জগৎ অলৌকিক জগতে পরিণত হইতেছে। তিক্ত, কটু, কষায়, লবণাম্ল রস মধুর রসের আপ্লাবনে পূর্ণ হইতেছে। এই আপ্লাবন ভূমি আর্টের ভূমি। এই অমৃতময় পুরুষের আস্বাদনই আর্ট। সেই জন্য আর্ট সৃষ্টি করে এবং আর্টের যে আস্বাদ আমরা গ্রহণ করি তাহা অমৃতত্বের রেখায় অভিনন্দিত। তাই যাহা তুচ্ছ যাহা ক্ষণিক, যাহা মুহূর্ত্তের তাগিদের জিনিষ, যাহা প্রয়োজনের ক্ষুধায় ক্ষুধার্ত্ত, তাহাকে লইয়া আর্ট সফলকাম হইতে পারে না। অমৃতের আস্বাদন শাশ্বতের স্পর্শে দীপ্ত। কোন প্রাচীন আলঙ্কারিক বলিয়াছেন—

অপারে কাব্যসংসারে কবিরেব প্রজাপতিঃ<br>স যৎ প্রমাণং কুরুতে বিশ্বং তৎপরিবর্ত্ততে।

অপার কাব্য সংসারে কবিই প্রজাপতি, তাহার যাহা স্বানুভূত প্রত্যক্ষ তাহাতেই বিশ্ব পরিবর্ত্তিত হয়। উপনিষদের কবি বলিয়াছেন—

বেদাহমেতম্ পুরুষং মহান্তম্<br>আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ<br>শৃণ্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রাঃ।

কবিগুরু রবীন্দ্রনাথ ভিতরে বাহিরে এই অমৃতময় পুরুষের স্পর্শলাভ করিয়াছিলেন। তাঁহার সমস্ত কাব্য, তাঁহার শিল্প তাঁহার সমস্ত চিত্তস্ফুরণ এই মহা অমৃতের আলোকে উদ্ভাসিত হইয়াছিল। তাই তাঁহার বাণী চিরন্তন, অক্ষয় ও শাশ্বত। ভিতরে বাহিরে তিনি এই অন্তর্য্যামী পুরুষকে স্পর্শ করিয়াছিলেন, তাঁহার সমস্ত উচ্ছ্বাস ইহারই আনন্দে উদ্বেলিত। প্রথম যেদিন প্রভাত-উৎসব লেখেন, তখন তিনি লিখিয়াছিলেন,

হৃদয় আজি মোর কেমনে গেল খুলি',<br>জগৎ আসি সেথা করিছে কোলাকুলি।

ধরায় আছে যত মানুষ শত শত
আসিছে প্রাণে মোর হাসিছে গলাগলি।

এই একটি ভাব সমস্ত জীবন বহিয়া গভীর হইতে গভীরতর হইয়া চলিয়াছিল; ইহারই মধ্যে, এই প্রকৃতির মধ্যে, এই মানুষের মধ্যে, ভিতরে বাহিরে তিনি অন্তর্য্যামীর সাক্ষাৎ পাইয়াছিলেন। পরমগুরু রবীন্দ্রনাথের দেহযন্ত্রের মধ্য দিয়া ভিতরে বাহিরে অন্তর্য্যামীর যে আত্মপ্রকাশ, যে কাব্য, সঙ্গীত, চিত্র ও ভাব প্রবাহের আনন্দ-লীলা নির্ঝরের ধারায় প্রবাহিত হইয়া আসিয়াছে তাহাই রবীন্দ্রনাথ। তাই তিনি শরীরী হইয়াও অশরীরী, ক্ষয়িষ্ণু হইয়াও অক্ষয়, মৃত্যুর পাশগত হইয়াও তিনি মৃত্যুঞ্জয়।